উঠে পড়লাম। ঘরে এসে বিছানায় সটান শুয়ে পড়লাম। জানালার ঝাঁপ তোলা ছিল। ফাঁক দিয়ে দেখা যাচ্ছে এক টুকরো আকাশ আর সেই টুকরো-টুকুর মধ্যে আঁকা একখানি বেশ বড় চাঁদ। চাঁদের আলোয় চারিদিকের বাঁশ ঝোপ ও জঙ্গলের শীর্ষদেশ উদ্ভাসিত। দূরে কোথায় সাঁওতালদের মাদল বাজছে। থানার সীমানার বাইরে গোটাকয়েক ধানের ক্ষেতে চাঁদের আলো ঝিরঝির করে কাঁপছে। আমার বাগানে ফুটেছে অজস্র বেলফুল ও রজনীগন্ধা, গন্ধরাজ আর যুঁই। চমৎকার গন্ধ ভেসে আসছে। এমনি চাঁদ যেন অনেককাল দেখিনি আর এমনি ঝিরঝিরে হাওয়াও এত মিষ্টি লাগেনি।

আমার গ্রামের কথা মনে পড়ে গেল। আমাদের কেয়টখালী গ্রাম।

সে কি আদর্শ গ্রাম? সে কি বাংলা দেশের সেরা গ্রামের মধ্যে একটি? গ্রামের ইতিহাসের পৃষ্ঠায় কৃষি শিল্প ও বাণিজ্যে উন্নত এই গ্রামটি কি বিশেষ ভাবে চিহ্নিত হয়ে রয়েছে? না, তা নয়, একেবারেই নয়। দৈর্ঘ্যে দেড় মাইল ও প্রস্থে এক মাইল ক্ষুদ্র এই গ্রামে নেই কোনো ভালো পাঠশালা, হাইস্কুল নেই, নেই ভালো ডাক্তার বা দাতব্য চিকিৎসালয়, নেই দৈনিক বাজার, এমন কি, হাটও বসে না এই গ্রামে। একান্তভাবে পাশের গ্রামের মুখাপেক্ষী এই গ্রাম। গ্রামে বাঁধানো কোনো সড়ক নেই, ঘাটলা-বাঁধানো কোনো দীঘি নেই, নেই কোনো বারোমেসে খাল। অথচ, বর্ষাকালে নদীর জল এই গ্রামে এসে হানা দেয় শুধু নয়, গ্রাম ডুবিয়ে দেয়, খানাডোবা ছোট ছোট জলাশয় সব ভাসিয়ে দিয়ে জল এসে আঙ্গিনায় ওঠে, ঘরেও প্রবেশ করে কোনো কোনো বছর। সব একাকার হয়ে সারা গ্রামখানাই যেন জলের ওপর আধ-ডোবা হয়ে ভেসে থাকে। জলের প্রাদুর্ভাবের ফলে নিরাপদ আশ্রয়ের খোঁজে আঙ্গিনায় উঠে আসে, ঘরের মধ্যেও উঠে পড়ে নানারকম মাটির পোকা, ব্যাং, কেঁচো, জোঁক, এমন কি, সাপও। সর্পাঘাতে মৃত্যুর সংখ্যা বেশ বেড়ে যায়।

আশ্বিনের শেষে সেই জলে টান ধরে, খানাডোবা ও জলাশয়গুলিতে নানাজাতীয় জলজ-জঙ্গল মাথাচাড়া দিয়ে ওঠে, জল পচে যায়, দুর্গন্ধে বাতাস ভারী হয়ে ওঠে। দেখা দেয় নানারকম দুরারোগ্য ব্যাধি। বিনা চিকিৎসায় বা হাতুড়ে চিকিৎসায় দলে দলে লোক মরে।

গ্রামের শতকরা আশীজন অধিবাসীই মুসলমান, এবং তারা চাষী। কেউ চাষ করে, কেউ জন খাটে, কারুর কারুর ছোটখাটো মুদির দোকান আছে।

অবশিষ্ট বিশ জন হিন্দুর মধ্যে গোয়ালা আছে, বারুজীবি আছে, ধোপা ও নাপিত আছে, ভুঁইমালীও আছে। বর্ষাকালে অনেকেই নৌকো চালায়, ভাড়া খাটে। ভদ্রলোক শ্রেণীর যাঁরা, তাঁদের মধ্যে অধিকাংশই চাকরিজীবি। বিদেশে বাস করেন, দেশের বাড়ীতে ঝাঁট দেবার জন্য ও আলো জ্বালাবার জন্য আছেন কোনো দিদিমা, পিসিমা বা বেতনভোগী কোনো লোক।

কেয়টখালীতে এত বেশী মুসলমান অধিবাসী কেন, তার পশ্চাতে একটি কৌতুকজনক ইতিহাস আছে।

একদা এই গ্রামে ছিল দিগন্তপ্রসারী ধানের ক্ষেত আর বিপুল সেই স্বর্ণ-ফসলের মালিক ছিলেন ছুটি ডাকসাইটে জমিদার, পুব পাড়ার মজুমদার আর পশ্চিম পাড়ার চক্কোত্তি। জমির সীমানা নিয়ে ও ফসলের ভাগাভাগি নিয়ে শুধু যে ঝগড়াই চলতো তা-ই নয়, রক্তদর্শনও হতো। রাতের অন্ধকারেই শুরু হয়েছিল প্রথমটা, কিন্তু পরে অকস্মাৎ জমিদারযুগল উপলব্ধি করলেন যে, চুরি করে ছুরি মারার মধ্যে যেন কোথায় ভয় ও কাপুরুষতা আছে, জমিদারের মর্য্যাদায় বাধে।······সুতরাং লাঠিয়াল আমদানী শুরু হয়ে গেল দিনের বেলায় মুখোমুখি ও হাতাহাতি লড়াইয়ের জন্য। আর সে যুগে মুসলমান লাঠিয়ালদেরই যে একচ্ছত্র আধিপত্য ছিল, তা অস্বীকার করবার উপায় কোথায়? পিল পিল করে আসতে লাগলো তারা এবং কেউ নামমাত্র খাজনায়, কেউ-বা একেবারে বিনা খাজনাতেই বেশ কিছু ধানী জমি ও বসতবাটি পেয়ে প্রজা হয়ে বসে গেল।

কালক্রমে মজুমদার ও চক্কোত্তিদের ডাকসাইটে বংশে আসতে লাগলো নিরীহ শান্ত ও নম্র স্বভাবের মানুষ। কলসীর কাণা নিয়ে রুখে না দাঁড়িয়ে তাঁরা প্রেমালিঙ্গনেই বেঁধে ফেললেন একে অপরকে। বিরোধ গেল, সখ্য স্থাপিত হলো, কিন্তু মুসলমান প্রজারা তখন কায়েম হয়ে বসে গেছে।

কিন্তু বিরোধ গেলেই কি সব অশিক্ষা ও অজ্ঞানতা দূর হয়ে গেল? না, তা নয়, একেবারেই নয়। আরো দশখানা গ্রামের মতো এই গ্রামেও আজও আছে ক্ষুদ্রতা, নীচতা, আছে ঈর্ষা, দ্বেষ, পরশ্রীকাতরতা, আছে গ্রাম্য দেবতা, আছে নিন্দা, কুৎসা, আছে গ্রাম্য দলাদলি আর মামলা-মোকদ্দমা।

সবার কাছেই হয়তো মনে হবে বর্ণ-গন্ধ-স্বাদহীন, অতি তুচ্ছ, অতি নগণ্য এই কেয়টখালী গ্রাম। অনুল্লেখযোগ্য, অপ্রাসঙ্গিক, অবান্তর এক মুঠো ধূলোর মতো!······

কিন্তু তোমাদের কাছে যা-ই হোক্, আমার কাছে এ-ই আমার গ্রাম, আমার নিজের গ্রাম। আমার কেয়টখালী! দুই বাহু বিস্তার করে চীনের প্রাচীর দিয়ে ঘিরে রেখেছি আমার এই গ্রামকে। আলিঙ্গনে তুলে নিয়েছি বক্ষের কোটরে, মা যেমন করে তুলে নেয় তার অক্ষম পঙ্গু সন্তানকে।

এই পঙ্গু গ্রামের প্রতিটি শিরা-উপশিরা, প্রতিটি রক্তকণিকা আমার চেনা, যেন জন্মজন্মান্তরের চেনা। চিনি, শুধু চিনি নয়, আমার অন্তরের গভীরে পাথরের রেখায় উৎকীর্ণ রয়েছে এর প্রতিটি পথ, প্রতিটি তৃণ, প্রতিটি বৃক্ষ, প্রতিটি গৃহ এবং সেই সব গৃহের প্রতিটি মানুষ!……

কেউ যদি আমার কাছে জানতে চায় আমাদের বাড়ী থেকে তপাদার বাড়ী যাবার পথ কোন্‌টি, চোখ বুজে বলে দিতে পারি। যদি ফাল্গুন-চৈত্র হয়, তাহলে আমাদের বাড়ীর উত্তর-পশ্চিম কোণের গাছের গুঁড়ি বিছানো ধাপ বেয়ে নামতে হবে। দক্ষিণে পুকুর, বামেও পুকুর, কিন্তু দুই পুকুরের মাঝখানের পাড়ের ওপর দিয়ে এসে উঠতে হবে চক্রবর্ত্তী পাড়ায়। বিলাস কাকার বৈঠকখানা বাঁয়ে রেখে আর ডান দিকে অখিল কাকার বাড়া রেখে গলি দিয়ে এগিয়ে যেতে হবে সোজা উত্তরে! তারপরই স্থরেনদা'র দালানের কোণেই ডান হাতে ঘুরতে হবে। বাঁ দিকে অশ্বিনী কাকার ঘর, তারপর উঠোন, তার ওপারে হয়তো দেখা যাবে মহাপুরুষ পুরোহিত গরুকে জাবনা দিতে ব্যস্ত। একটু এগোলেই কালীমোহন কাকার দালান, তারপরই তাঁর রান্নাঘর। নির্ব্বিবাদে সেই রান্নাঘর পার হয়ে এগুনো সম্ভব নয়। কারণ ভাঙ্গা বেড়ার ফাঁক দিয়ে দেখতে পেলেই কাকীমা হয় ডাকবেন, নইলে পাশ কাটাতে চাইলে নিজেই বেরিয়ে আসবেন গলিতে। তারপর কোনোরূপ ভূমিকা না করে, কোনো সমর্থন বা প্রতিবাদ এমন কি, কোনো কর্ণপাতের তোয়াক্কা না রেখে অনর্গলভাবে অশ্রাব্য ভাষায় বলে যাবেন পাড়ার বৌ ও মেয়েদের কদাচারের কথা, বাড়ীর কর্ত্তা ও গিন্নীদের সন্দেহজনক নিস্পৃহতার কথা এবং সেই কথার সমর্থনে এমনি সব লোমহর্ষক ঘটনাবলীর বিবরণ দিতে শুরু করবেন যে, পূজনীয়া কাকীমার বারবার অনুরোধেও আর অপেক্ষা করা সম্ভব হবে না। এগিয়ে যেতে হবে। ডাইনে এবং বাঁয়ে ডোবাগুলি অতিক্রম করে উত্তর দিকের রাস্তা ঘুরে আবার দক্ষিণে এসে মাথন মুদিদের পাড়ায় না ঢোকা পর্য্যন্ত কাকীমা রেহাই দেবেন না। সেখান থেকে ফিরে যাবেন ফেরার সময় তাঁর সঙ্গে দেখা করে যাবার বার বার অনুরোধ জানিয়ে।

মাখন মুদিদের পাড়ার পরই মিত্তিরমশায়ের বাড়ী। বহুকালের ভগ্নপ্রায় মন্দির আছে বাড়ীতে আর আছেন বোধহয় ঐ মন্দিরেরই সমবয়সী মিত্তির জ্যাঠা। গ্রামের আবালবৃদ্ধবনিতা সবারই মিত্তির জ্যাঠা। তাঁর বাড়ী পেরুলেই বাঁ হাতে রসিক কবিরাজের বাড়ী। ডান দিকে একটা বড় ডোবা। এককালে নাকি মিত্তিরদের কাজলা দীঘি ছিল। মজে গেলেও এখনো জল থাকে আর সেই জলে সম্মুখের বোসদের বাড়ীর অনেকগুলো পাতি হাঁস ভেসে বেড়াচ্ছে দেখতে পাওয়া যাবে। বোসদের বাড়ীও প্রায় খালি। দূর সম্পর্কীয় কে থাকেন আর আছে এক কর্ম্মচারী। সবাই বিদেশবাসী। কেউ ঢাকায়, কেউ কলকাতায়, কেউ-বা আরো দূরে। আর একজন থাকেন আরও—আরও অনেক দূরে, একেবারে সাতসমুদ্র তেরো নদীর ওপারে পশ্চিম গোলার্দ্ধে, আমেরিকায়। আমেরিকার বিখ্যাত আইওয়া বিশ্ববিদ্যালয়ের খ্যাতনামা অধ্যাপক সুধীন্দ্র বোস। ঐ বোসদেরই ছেলে, এই ক্ষুদ্র নগণ্য কেয়টখালী গ্রামেরই ছেলে !······

বোসদের বাড়ী ছাড়ালেই বারুই পাড়া, নাপিত পাড়া, তারপর ভুঁইমালী পাড়ার মধ্য দিয়ে সরু গলিপথ। দু'পাশে সারি সারি মাদার গাছ, শিমুল গাছ, আম ও কলাবাগান, তার নীচে নীচে বেতঝোপ, ঘেঁটুফুল ও ধুতুরার জঙ্গল, কত নাম-না-জানা বুনো ফুল, গাছের ডালে ডালে কত নাম-না-জানা পাখীর কলরব।

পাড়া থেকে দক্ষিণ দিকে বেরিয়ে এলেই পড়তে হবে মাঠে। মাঠ মানে, ধানের ক্ষেত। বর্ষায় ধান আর শীতে হয় তরিতরকারি, মুশুর, মটর, কলাই। আল ঘুরে ঘুরে এগিয়ে গেলেই দূরে দেখা যাবে মজুমদারদের পুরোনো বাড়ী। ভগ্ন অট্টালিকা। আস্তরহীন, ছোট ছোট ইটের সারি দেখা যায়। চণ্ডীমণ্ডপের কার্নিশে কবুতরের দঙ্গল। মজুমদার বাড়ী বাঁয়ে রেখে যদু চাটুজ্জ্যে মশায়ের বাড়ীও বাঁয়ে রেখে ঐ মাঠ দিয়ে পুব দিকে এগিয়ে গেলেই পড়বে ব্যানার্জ্জী পাড়া।

তপাদার বাড়ী যেতে হলে এবার যেতে হবে পশ্চিমে। কামিনী ব্যানার্জ্জী-দের প্রকাণ্ড টিনের চৌ-চালা, তারপর অনাথ চক্রবর্ত্তীর বাড়ী, ওদের বাড়ীর পাশ দিয়ে আর-একটু এগিয়ে গেলেই এসে যাবো তপাদার বাড়ীতে। এগিয়ে আসবে যোগেশ তপাদার। শুধু ভদ্র ও বিনয়ী নয়, সদা হাস্যময়। নিয়ে গিয়ে একেবারে তার শয়নকক্ষে খাটেই বসাবে পরম সমাদরে।

জীবনে যতবারই দেখা হয়েছে যোগেশের সঙ্গে, ততবারই সেই অম্লান হাসি দিয়েই সে কথা শুরু করেছে।……

কেয়টখালীর সকাল স্পষ্ট মনে করতে পারি। শুধু সকাল কেন, সারাটা দিন আমাদের পাড়ায় আমাদের গ্রামে যা যা ঘটে থাকে, শুধু তাই-বা কেন, প্রত্যেকটি ঋতু কি প্রাকৃতিক পরিবর্ত্তন নিয়ে আসে আর তার পরিবর্ত্তনশীল প্রভাব কিভাবে প্রেরণা জোগায় আমাদের মনে আর কিভাবে তা ফুটে ওঠে আমাদের চলাফেরায়, মনের মধ্যে তা গাঁথা রয়েছে।

জ্যৈষ্ঠ মাসের শেষাশেষি অথবা আষাঢ়ের প্রথম দিকে দ্রুতবর্দ্ধমান নদীর জল হু হু করে খাল বেয়ে এসে পথঘাট ডুবিয়ে দেয় আর সেই জল নামতে শুরু করে আশ্বিনের শেষাশেষি। সুতরাং পুরো পাঁচটি মাস আমাদের দেশে বর্ষাকাল বলা চলে। আড়িয়ল বিলের ধারেই আমাদের গ্রাম, বিক্রমপুরের পূর্ব্ব দিকের তুলনায় বেশ নীচু জমি। তাই আমাদের গ্রামের মাঠে কোথাও কোথাও জলের গভীরতা বারো হাত পর্য্যন্ত হয়ে থাকে। নদীর সঙ্গে প্রায় দশ মাইল দূরে যোগাযোগ থাকলেও জল নদীর জলের মতো ঘোলা নয়, একেবারে টলটলে, অনেকখানি নীচে পর্য্যন্ত দেখা যায়।

স্রোতের সঙ্গে ভেসে আসে অজস্র কচুরিপানা। হয়তো সেই সুদূর নদী থেকেই আসছে কিংবা হয়তো স্রোতের পথে কোনো গ্রামের পানাগুলো ঠেলে বার করে দেয়া হয়েছে। কোনো ডোবা বা পুকুরে শীতকালে হয়তো আটকে ছিল, বর্ষা পেয়েই এবং স্রোতের সুযোগ পেয়েই গ্রামের স্বেচ্ছাসেবকরা তার মধ্য দিয়ে নৌকো চালিয়ে চাপ চাপ করে বিভক্ত ও বিচ্ছিন্ন করে পানাগুলো সাবধানে ও সযত্নে স্রোতের মুখে ছেড়ে দেয়। যেখানে যায় যাক্, নিজের গ্রামের জঞ্জাল তো দূর হলো।

পরের গ্রামগুলোও কিন্তু নিজের-পরের বলে কোনো তর্ক তোলে না, কোনো বিক্ষোভ প্রকাশ করে না। কারণ তারাও ঠিক এমনিভাবে কচুরিপানা ঠেলে স্রোতের মুখে ছেড়ে দেবে, বরং সঙ্গে নিজেদের গ্রামের মজুত পানাও জুড়ে দিতে ভুল করবে না। ফলে গ্রাম থেকে গ্রামান্তরে ধাক্কা খেতে খেতে এবং স্রোতে ভাসতে ভাসতে কচুরিপানার দঙ্গল অবশেষে আবার গিয়ে পড়ে ধলেশ্বরী নদীতে।

অপর গ্রামের কচুরিপানা যাতে আমাদের গ্রামে না প্রবেশ করতে পারে, সেজন্য সতর্কতামূলক ব্যবস্থারও কি অন্ত আছে ? এ ব্যাপারে সবাই হাতে হাত মিলিয়ে দেয়। বৃদ্ধেরা করেন প্ল্যান, দেন পরামর্শ আর যুবকেরা সেই প্ল্যান ও পরামর্শ অনুযায়ী দিন রাত খাটে। জলের স্রোত গ্রামের কোন্ কোন্ পথে প্রবেশ করছে, সর্ব্বাগ্রে তা পর্য্যবেক্ষণ করা হয়। তারপর সেই সব পথের এপার থেকে ওপার পর্য্যন্ত সার্ব্বজনীন চাঁদায়-কেনা একটি লোহার তার জলের সমান নীচু করে ঝুলিয়ে দেয়া হয়। কিন্তু তার তো আর জলে ভাসবে না; সুতরাং কলাগাছের টুকরো তার মাঝে মাঝে বেঁধে দেয়া হয়। ফলে, জলের কয়েক ইঞ্চি ওপর দিয়ে তার লম্বমান থাকে আর তাতে আটকে থাকে ভাসমান কচুরিপানা।

ক্রমবর্দ্ধমান পানার দঙ্গল যদি কারুর বাড়ীর দিকে নৌকো চালাবার পথটি অবরোধ করে দাঁড়ায়, তাহলে সে কি করবে ? একদিন গভীর রাত্রে চুপি চুপি এসে তারটি তুলে ধরে রেখে নীচে দিয়ে পানাগুলো ছেড়ে দেয়। ধরে রাখার সাহস যদি না থাকে, তাহলে হয়তো গোটাকতক টুকরো কলাগাছ বিচ্ছিন্ন করে তারটা দেয় ডুবিয়ে কিংবা হয়তো গোটা তারটাই খুলে দিয়ে যায়।

পরিস্থিতি এমনি হয়ে পড়লে গ্রামসেবী যুবকের দল রীতিমতো রাত জেগে পাহাড়া দেয় এই তারের সীমান্তরেখা !

বর্ষাকালের বিক্রমপুরে কচুরিপানা সমস্যা বিশেষ !

কিন্তু আবার কাজেরও বটে।

সাদা ও সবুজ মেশানো কচুরিপানার ফুলের উপাদেয় বড়া হয়। বেসন দিয়ে ভাজা এই বড়া অনেকেই ভালোবাসে। কচুরিপানা ভালো সার। বর্ষাকালে কচুরিপানা গরুর খাদ্যরূপে ব্যবহৃত হয়। সব চাইতে মজার ব্যাপার, এই পানার শিকড়ের মধ্যে অনেক সময় শিঙ্গি, মাগুড়, কৈ, ট্যাংরা, বাম্ প্রভৃতি মাছ পাওয়া যায়। শিকড়গুলো নারদের লম্বমান দাড়ির মতো পানার তলায় ভাসতে থাকে আর মাছগুলি ওর মধ্যেই নিরাপদ আশ্রয় খোঁজে। এই মাছ ধরবার রীতিটাও অভিনব। সরু অথচ শক্ত বাঁশের তৈরী ত্রিকোণ ফ্রেমে-আঁটা জালটি সন্তর্পণে জলে নেমে পানার তলা দিয়ে ধীরে ধীরে চালিয়ে দিয়ে অকস্মাৎ উঁচু করতে হবে। মাছেরা টেরও পাবে না যে তাদের চতুর্দ্দিকে জালের প্রাচীর

তৈরী হয়ে গেল। তারপরই ঝপাঝপ আরও দু'জন নেমে পড়বে এবং তিনজন তিনটি কোণ উঁচু করে ধরে জলের মধ্যকার পানাগুলো টেনে ফেলে দেবে। তারপর জালটি তুলে ধরলেই পাওয়া যাবে মাছ।

বর্ষাকালে মাছ ধরবার নানারকম কায়দা কানুন আছে। টলটলে জলের নীচে কখনো কখনো দেখা যায় ঘাটের কাছে এসেছে বেলে মাছ অথবা ক্ষুদ্র ক্ষুদ্র বাচ্চা সঙ্গে করে টাকি মাছ। ছিপ দিয়ে অনায়াসে ধরা যায়। আরও গভীর জলে ধানক্ষেত, কলমি বা শালুক দলের পাশে পাশে ট্যাংরা, পাবদা বা ছোট সাইজের পোনা মাছ ছিপে ধরা পড়ে। আরও গভীর জলে সহজেই ধরা যায় চিংড়ি মাছ। বাঁশের কাঠি দিয়ে তৈরী খাঁচার মতো জিনিস আছে, যাকে বলা হয় গ্রাম্য ভাষায়, চেই। এতে প্রবেশের পথটি যেমন সহজ, বেরিয়ে আসার পথটি তেমনি গোলক ধাঁধার মতো কঠিন। চেই-এর সঙ্গে একখানা ইট বেঁধে লম্বা দড়িতে এটা নামিয়ে দেয়া হয় দশ-বারো হাত জলের নীচে যাতে চেইখানা মাটিতে গিয়ে স্থির হয়ে থাকে। দড়ির অপর প্রান্ত বেঁধে রাখা হয় ডুবন্ত কোনো গাছের ডালে। সারা রাতের পর টেনে তুললেই দেখা যাবে ওর মধ্যে আটকে রয়েছে বেশ কতকগুলি বোকা চিংড়ি মাছ।

বর্ষাকালে মাছ ধরবার আরও একটা পন্থা আছে। শক্ত সুতোয় বাঁধা একটি বড় সাইজের বড়শিতে একটি জ্যান্ত ছোট পুঁটিমাছ গেঁথে দেয়া হয়। চড়কে যেমন পিঠ কোঁড়া হতো বলে শুনেছি, তেমনি ভাবে মাছটিকে আটকে সুতোর অপর প্রান্ত একটি ডুবন্ত গাছের নরম ডালের সঙ্গে এমনিভাবে বেঁধে রাখা হয় যাতে মাছটা ঠিক জলের ওপর দিয়ে ছড় ছড় করে এদিক ওদিক দৌড়োদৌড়ি করতে পারে। ওর শব্দে আকৃষ্ট হয়ে ছুটে আসে বড় বড় শোল মাছ। কপ্ করে আধারটা গিলে ফেললেই বড়শিতে আটকে যায়। তারপর ছুটোছুটি করেও মুক্তি পায় না, কারণ নরম গাছের ডাল নুয়ে পড়ে পড়ে হুইলের ছিপের নরম অগ্রভাগের কাজ করে।

আশ্বিনের শেষাশেষি বর্ষার জলে টান ধরলে প্রচুর মাছ দেখা দেয়। বেড়াজাল, ধর্মজাল, খেপজাল, ওচা, চেই, বড়শি, পলো প্রভৃতি নানাজাতীয় যন্ত্র দিয়ে মাছ ধরা হয়ে থাকে। বাজারে মাছ জলের দরে বিক্রয় হলেও মাছ ধরাটাই তখন নেশার মতো পেয়ে বসে। বাজার থেকে যত মাছই আসুক না কেন, নানাজাতীয় মাছের নানারকম ঝাল-ঝোল-চচ্চড়ি-ভাজা যতই রান্না করা

হোক্ না কেন, তথাপি নিজের হাতে ছিপে ধরা মাছগুলি যে কত বেশী সুস্বাদু লাগে, তা বিক্রমপুরবাসী সকলেই জানেন!

নদীর জল আবার নদীতে ফিরে গেলে খানা-ডোবা-পুষ্করিণী-খাল-বিল সব থাকে কানায় কানায় জলে ও জলজ-জঙ্গলে ভর্ত্তি। সেই জঙ্গলে জল পচে যায়, নানারকম অসুখ-বিসুখ দেখা দেয়। আমাদের কেয়টখালী গ্রামে একটিও বাঁধানো পুষ্করিণী নেই যাতে বর্ষার জল প্রবেশ করতে পারে না। ফলে, এই সময় পানীয় জলের খুব কষ্ট। কিন্তু সে বেশী দিন নয়। জলজ-জঙ্গল সব তুলে ফেলে দিলে রোদ ও হাওয়ার সংস্পর্শে জল আবার ভালো হয়ে ওঠে।……

আরও দশখানা গণ্ডগ্রামের মতো আমাদের কেয়টখালী গ্রামেও জাতিভেদ বা বর্ণভেদ বা সামাজিক ঠোকাঠুকি লেগেই আছে। এই অন্ধ কুসংস্কারাচ্ছন্ন সমাজে বিদ্রোহের ঝাণ্ডা তুলিয়ে যে কিশোর দল খ্যাতির সঙ্গে সঙ্গে অখ্যাতি অর্জ্জন করেছে, আমিও তাদের একজন।

বাবা কিন্তু ভেদাভেদ ততটা মানতেন না। চিরকাল বিদেশে চাকরি করেছেন। সেখানে গ্রাম্য দলাদলি কোথায়? খাওয়া-পরার বাছবিচারও নেই তেমন। অবসর গ্রহণের পর গ্রামে এসে বিদেশের মেজাজটা একেবারে পুরোপুরি বজায় রাখা সম্ভব না হলেও আমাদের অগ্রগতিমূলক কথায় বা কাজে সর্ব্বদাই পরোক্ষ সমর্থন ছিল তাঁর। আর তাঁর কোনো রুলিং, তা সে যতই বৈপ্লবিক হোক্ না কেন, অগ্রাহ্য করা কোনো গ্রাম্য দেবতার পক্ষেই সহজসাধ্য ছিল না।

একবারের একটি ঘটনা মনে পড়ে।

নওগাঁয়ের নামজাদা মোক্তার রমেশ কাকা তাঁর অগ্রজ হেমকাকা সহ সেবার দেশের বাড়ীতে এলেন অন্যতম কন্যা রাণীর বিয়ে দেবেন বলে। রমেশ কাকা বাবার মামাতো ভাই, আমাদের বাড়ীর পাশেই চক্রবর্ত্তী পাড়ায় তাঁর দোতলা টিনের ঘর। সবাই সারা বছর নওগাঁতেই থাকেন, শুধু পূজোর সময় একবার এসে মাসখানেক থেকে যান। বাড়ীতে থাকেন তাঁর বৃদ্ধা মাতা ও প্রৌঢ়া ভগ্নী। অনায়াসে নওগাঁতেই রাণীর বিয়ে দিতে পারতেন এবং সেটাই বোধহয় শোভন হতো। কিন্তু না, অন্য মেয়ের বেলা যা-ই করে থাকুন, বাপ পিতামহের ভিটেতে

এসে বিয়ে দেয়াই এবার যুক্তিযুক্ত মনে হলো। বিশেষ করে বৃদ্ধা মাতার পক্ষে অতদূরে যাওয়া আর সম্ভব নয় এবং পাত্রপক্ষের বাড়ীও আমাদের গ্রাম থেকে মাত্র পাঁচ মাইলের মধ্যে।

এসেই রমেশ কাকা ঘোষণা করলেন যে, রাণীর বিয়েটা তিনি একটু ঘটা করেই দিতে চান। বরযাত্রী আসবার কথা পঁচাত্তর জন, মানে, একশো জনের ব্যবস্থা রাখতে হবে। কেয়টখালী গ্রামের ব্রাহ্মণ সমাজভুক্ত প্রত্যেকটি পরিবারের স্ত্রী ও পুরুষ সবাইকে খাওয়ানো হবে। শহরের মতো নয়, গ্রামদেশে খাওয়ানো হয়ে থাকে বিয়ের রাতে নয়, পরদিন বাসি বিয়ের দিন দ্বিপ্রহরে। এত বৃহৎ ব্যাপারে সুষ্ঠু ব্যবস্থাপনার জন্য অনেক কর্ম্মী দরকার আর রমেশ কাকা জানতেন যে, স্বেচ্ছাসেবক বাহিনীকে নিয়োগ করতে হলে তাদের নেতাকে দরকার, স্বীকার করলাম, সানন্দে সাহায্য করবো।

বিবাহের দিন চারেক পূর্ব্বে বিকেলের দিকে দেবেন কাকা বললেন: বরযাত্রীদের বসবার ও রাত্রে শোবার জায়গা তো ঠিক হয়ে গেছে, এবার চল্ যাই পুব পাড়ায় নেমন্তন্নটা সেরে আসি।

সঙ্গে চললাম।

মাখন মুদি ও মিস্ত্রির বাড়ী ডাইনে রেখে, বোসেদের বাড়ী ছাড়িয়ে বারুই পাড়া, নাপিত পাড়া ও ভুঁইমালী পাড়ার মধ্য দিয়ে আমরা মাঠে বেরিয়ে এলাম। মজুমদার বাড়ীর দিকে এগিয়ে যেতেই ডাইনে দেখা গেল পাথুরিয়া বাড়ী। তারা ব্রাহ্মণ। বললাম: কাকা, চলুন, ওঁদের বাড়ীটা সেরে আসি।

কাকা বললেন: আগে চল্ পুব পাড়ায় যাই।

আপত্তি করবার কিছু নেই। এই পথেই তো ফিরে আসবো।

মজুমদার বাড়ীর শরিকদের ও তাঁদের আশেপাশের কয়েকঘর ব্যানার্জ্জী ও চক্রবর্ত্তীদের নেমন্তন্ন সেরে আমরা এলাম যদু ব্যানার্জ্জীর বাড়ী। যদু ব্যানার্জ্জী ছোটকোনের অর্থাৎ বিপদভঞ্জনের বাবা। নেমন্তন্ন করা হয়ে গেল। সংবাদ নিয়ে জানা গেল ছোটকোন ব্যানার্জ্জী পাড়ায় গেছে খেলতে।

কাকা বললেন: চল্, অনাথদের বাড়ী সেরে এসে উমাচরণ বাঁড়ুয্যের বাড়ী যাই।

অনাথদের বাড়ীর দক্ষিণের পুকুরের পাড় দিয়ে ঘুরে পুব দিকে এগিয়ে

যেতেই দেখা গেল একদল ছেলে কামিনী ব্যানার্জ্জীর বাড়ীর পাশের মাঠে দারিয়াবান্ধা খেলছে। তারা সবাই আমারই স্বেচ্ছাসেবক বাহিনীর ছেলে। ছোটকোনও রয়েছে। আমায় দেখতে পেয়ে সবাই কলরব করে উঠলো। নেমন্তন্ন করতে বেরিয়েছি একথা উচ্চৈঃস্বরে জানিয়ে দিতেই দেবেন কাকা চুপি চুপি বললেন : দেখিস্, কামিনী বাঁড়ুয্যের ছেলেদের আর কেরাণী বাড়ীর ছেলেদের আবার নেমন্তন্ন করে বসিস্ না যেন।

জিজ্ঞেস করলাম : কেন, সব বামুনকেই তো বলতে বলে দিয়েছেন রমেশ কাকা—

সবাইকেই, শুধু ওরা বাদে।

মানে? থমকে দাঁড়িয়ে জিজ্ঞেস করলাম।

ওরা সমাজে বদ্ধ। কাকা বললেন : সমাজে ওদের স্থান নেই। সমাজে মানে, ব্রাহ্মণ সমাজে—

কারণ? চট্ করে মাথায় এক ঝলক রক্ত উঠলো।

চুপ করিয়ে দেবার জন্যই কাকা বললেন : সে অনেক কথা। তা এখন বলবার সময় নেই আর তুই বুঝতেও পারবি না। ওদের তোর ভলান্টিয়ার দলে নিয়েছিস নাকি? তাহলে এখনই নাম কেটে দে। ওরা পরিবেশনে গেলে ব্রাহ্মণেরা কিন্তু খাবেন না। মহা কেলেঙ্কারি হবে।—চল্, যাই।

একটি পা-ও অগ্রসর হলাম না। জিজ্ঞেস করলাম : ওরাও তো ব্রাহ্মণ, ওরা দিলে ব্রাহ্মণরা খাবেন না কেন?

আবার সেই কেন? কাকা রীতিমতো বিরক্তি প্রকাশ করলেন : তোরা আজকালকার ছোকরারা সামাজিক রীতি-নীতি কিছু বুঝিসনে, বুঝতে চেষ্টাও করিসনে, কারণ বোঝা সহজ নয়। ব্রাহ্মণ পরিবেশন করলেও অন্যান্য ব্রাহ্মণ খাবেন না, খেতে পারেন না—যাকগে, তুই যাবি, না আমি একাই যাবো ওদিকটাতে?

একাই যান। তৎক্ষণাৎ জবাব দিলাম : তবে নেমন্তন্ন করতে আমায় নিয়ে বেরিয়ে ভালো করেননি কাকা। আমার দলের ছেলেদের মধ্যে বড় বামুন, ছোট বামুন তো দূরের কথা ব্রাহ্মণ-কায়স্থ বলেই কোনো ভেদাভেদ নেই। আপনি রমেশ কাকাকে জানিয়ে দেবেন যে, আমার ভলান্টিয়ারদের মধ্যে একজনও কাজে যাবে না।

বলেই আর অপেক্ষা করলাম না। দারিয়াবান্ধা খেলায় গিয়ে যোগদান করলাম।

সন্ধ্যের পর বাড়ীতে ফিরতেই মা জিজ্ঞেস করলেন: কি বলেছিস রে তোর দেবেন কাকাকে?

বুঝলাম গোলমাল শুরু হয়ে গেছে। বললাম: বলে দিয়েছি রাণীর বিয়েতে আমরা কাজ করতে পারবো না। কেন, কি এসে বলেছেন কাকা?

মা বললেন: তুই নাকি বলেছিস সমাজে যারা স্থান পায় না সেই সব ব্রাহ্মণকেও নেমন্তন্ন করতে হবে?

বলেছি। দৃঢ়স্বরে জবাব দিয়ে পাল্টা প্রশ্ন করলাম: আচ্ছা, তুমিই বল তো মা, আমরাও ব্রাহ্মণ, ওরাও ব্রাহ্মণ, তাহলে ওদের হাতে আমরা খেতে পারবো না কেন? ওরা সমাজচ্যুত কেন?

বাবার সঙ্গে মা-ও তো চিরকাল শহরে শহরেই কাটিয়েছেন, বললেন হেসে: ও বাবা, ঐ 'কেন'টা আমিই ভালো বুঝতে পারি না, তুই পারবি কোত্থেকে?—যাকগে, যাও, ওপরে যাও, পাড়ার কাকারা সব এসেছেন তোমার নামে নালিশ করতে।

সোজা ওপরে বাবার ঘরে গেলাম। দেখলাম হেম কাকা, রমেশ কাকা ও দেবেন কাকা বসে আছেন। আমি প্রবেশ করতেই বাবা বললেন: কি রে, তোর ভলান্টিয়াররা নাকি কাজ করবে না?

চুপ করে রইলাম। বাবা বলতে লাগলেন: তাহলে তো বড় মুশকিলে পড়বে রমেশ। এতগুলো বরযাত্রী, তারপর এত লোক খাবে—এ তো ম্যানেজ করাই যাবে না।

হেম কাকা বললেন: অসম্ভব, কিছুতেই পারা যাবে না।

রমেশ কাকা নামজাদা মোক্তার, তাই প্রশ্ন করলেন: কারণটা কি?

দেবেন কাকার কাছে কারণ নিশ্চয়ই জানা হয়ে গেছে সবার। তবুও বাবার সামনে সে কথাটা বলতে পারি কিনা, সেটাই পরখ করতে চাইলেন রমেশ কাকা। তারপর দেবেন কাকার রিপোর্টের সত্যতাও একবার যাচাই হয়ে যাবে।

ওসব মোক্তারী জেরাকে পরোয়া করবো কেন? বললাম: আপনি বলেছেন গ্রামের সমস্ত ব্রাহ্মণকে খাওয়াবেন। তবে কিছু ব্রাহ্মণকে বাদ দিলেন কেন?

সমস্ত ব্রাহ্মণ মানে আমি তাঁদের মনে করেছি যাঁরা ব্রাহ্মণ সমাজের অন্তর্ভুক্ত। রমেশ কাকা জবাব দিলেন।

কিন্তু আমার পক্ষে মুশকিল কাকা, আমি বলতে লাগলাম: আমার ভলান্টিয়ার দলে বামন-কায়স্থ বলেই কিছু নেই, তার আবার সমাজের বামন ও সমাজচ্যুত বামন। দেবেন কাকা যাঁদের নেমন্তন্ন করলেন না, তাঁদের বাড়ীর ছেলেরাও আমার দলে আছে। আপনি কিছু বামনকে বাদ দিলেও ছেলেদের একজনকেও আমি একথা বলে বাদ দিতে পারবো না যে, তোমরা সমাজচ্যুত। কাজেকাজেই সবাইকে নিয়ে সরে থাকাই ভালো।

দেবেন কাকা বললেন: কিন্তু ওরা বহুকাল ধরে সমাজচ্যুত হয়ে আছে। অপরাধ নিশ্চয়ই গুরুতর কিছু করেছিল এবং সেজন্য প্রায়শ্চিত্ত করেনি। তাই—

কি গুরুতর অপরাধ, বলুন না কাকা। ঔৎসুক্য আর চেপে রাখতে পারছিলাম না।

আদালতের হাকিম যে গম্ভীরস্বরে যেভাবে চার্জ্জসীট পাঠ করে আসামীকে শুনিয়ে দিয়ে থাকেন, কতকটা তেমনি সিরিয়াস হয়েই বলতে লাগলেন দেবেন কাকা: এই তো পাথুরিয়া বাড়ী। ও বাড়ীর কিরণ বাঁড়ুয্যে এক চাঁড়ালের বাড়ীতে একটি দিন বা একটি হপ্তা নয়, পুরো এক মাস গীতা পাঠ করেছিল। আর শুধু কি পাঠ, সেই চাঁড়ালের হাতে বাতাসা ও জল খেয়েছে। তারপর কামিনী বাঁড়ুয্যে। শুনেছি, মামলা করতে মুন্সীগঞ্জ গিয়ে সে কোন্ উড়ে বামুনের হোটেলে খায়। উড়ে বামুন মানে, এখানে এসে গলায় সুতো ঝুলিয়ে বামন সেজেছে। আর কেরাণী বাড়ী। জানিস, সত্যচরণ কেরাণী তার মেয়ের বিয়ে দিয়েছে কুলে খাটো একটি ছেলের সঙ্গে। সে আবার বিলেত-ফেরত। অথচ প্রায়শ্চিত্ত করেনি। এই সব অনাচারী ব্রাহ্মণ—

বাবাই এবার বাধা দিলেন: অনাচারী কি করে হলো এটা অবশ্য আমিও ঠিক বুঝতে পারছি না। কি হে হেম, রমেশ, তোমরা কি বল?

অন্তরে অন্তরে যে তাঁরাও এটা ঠিক বুঝতে পারছেন না, বেশ বোঝা গেল। কারণ তাঁরা হেসে ফেললেন। রমেশ কাকা বললেন: শহরে অবশ্য গ্রামের আইনকানুন চলে না। সেখানে কুলশীল-জাতিবর্ণ সব একাকার।

হেম কাকা কিন্তু তথাপি যুক্তি খুঁজে বার করতে চেষ্টা করলেন: শহরের কথা শহরে। এসেছি গ্রামে, দেশের বাড়ীতে। এখানে যা চলে, সেইভাবে

চলাই ঠিক। কোন্‌টা ঠিক, কোন্‌টা অঠিক, তা নিয়ে বিচার করতে বসলে অনেক হাঙ্গামা দেখা দেবে। আর মাত্র চার দিন বাকি। বিয়েটা হয়ে যাক, তারপর না হয় এসব নিয়ে বিচার-বিবেচনা করা যাবে।

প্রস্তাবটা বোধহয় সবারই মনঃপূত হলো। রমেশ কাকা বললেন : হ্যাঁ, তাই ভালো।

দেবেন কাকা বললেন : আমিও তো তাই বলি। বিয়ের মধ্যে আর ওসব নিয়ে গণ্ডগোল করবার দরকার নেই। পরে দেখা যাবে।

বাবা বললেন : সে কথা মন্দ নয়।

আমি কিন্তু নাছোরবান্দা। বিয়ের পর বিচার-বিবেচনার এই গাল-ভরা প্রতিশ্রুতি যে কারুরই আর মনে পড়বে না, তা জানি। ক'দিন পর চলে যাবেন হেম কাকা, রমেশ কাকা আর সমস্যা যা আছে, তাই থেকে যাবে। এই মুহূর্তে একটা সুযোগ পাওয়া গেছে, সুবর্ণ সুযোগ, যা কাজে লাগাতে পারলে বহুকালের গ্রাম্য জাতিভেদ ও কুসংস্কার এক ফুৎকারে উড়িয়ে দেয়া যাবে। এমনি যুক্তিহীন অভিযোগের কি কোনো মূল্য আছে? গীতায় কি শুধু ব্রাহ্মণেরই অধিকার? সেই গীতা শোনবার অধিকার কি চাঁড়ালের নেই? ব্রাহ্মণের মুখেও কি সে গীতা শুনতে পাবে না। আর পাঠান্তে বাতাসা ও জল খেলেই ব্রাহ্মণ মহা অন্যায় করে বসবে? এমন অন্যায় যে তাকে আর ব্রাহ্মণের বাড়ীতে পাতাই পাততে দেয়া যাবে না?……

মুন্সীগঞ্জে হোটেলের উড়ে বামুন সত্যিকার বামুন কিনা, কে তা অনুসন্ধান করে দেখেছে? এমনি বিদেশে গেলে দুনিয়ার লোক হোটেলে খায় ও প্রয়োজন হলে রাত্রেও থাকে। সেই হোটেলের বামুনঠাকুর সত্যিকার বামুন কিনা, তা কি কেউ জানতে পারে, না জানবার সুযোগ আছে?

তারপর সত্যচরণ কাকা। বি এ পাশ করা তাঁর একমাত্র কন্যাকে বিয়ে দিয়েছেন তিনি বিলেতী ডিগ্রিধারী একজন ডাক্তারের সঙ্গে। ডাক্তারের ঠাকুরদার বাবা নাকি মেয়ের বিয়ে দিয়েছিলেন নিজে নৈকষ্য কুলীন হয়ে এক অ-কুলীন অর্থাৎ চক্রবর্তীর সঙ্গে। ঠাকুরদার বাবা এতে কি অপরাধ করেছিলেন বুঝলাম না। তারপর তাঁর যদি অপরাধই হয়ে থাকে, তাহলে সেটা কি পুরুষানুক্রমে চলে আসবে? আর বিলেত গিয়ে উচ্চতর অধ্যয়ন কি গর্হিত কাজ যে, সেজন্য গোবর খেয়ে ও নাকে খত দিয়ে প্রায়শ্চিত্ত করতে হবে?

এমনি অন্যায় আবদার যে সমাজ করে থাকে. বুঝতে হবে সে সমাজের বনিয়াদে ফাটল ধরেছে, অচিরেই ঝুর ঝুর করে ভেঙ্গে পড়বে ও নিশ্চিহ্ন হয়ে যাবে।

সমস্ত যুক্তি সমর্থন করলেন বাবা। ব্যস্, আর পায় কে আমায়? ছেলেদের নিয়ে আমি সরে রইলাম।

কিন্তু ভলান্টিয়ার ব্যতীত চলবে কি করে? তাই চললো আরও সলাপরামর্শ, কাকাদের ঘন ঘন জরুরী বৈঠক, বার বার বাবার উপদেশ গ্রহণ, বার বার আমায় অনুরোধ, বার বার সেই উদাত্ত প্রতিশ্রুতি, কাজটা তুলে দাও, তারপরই বসবো আমরা।

অবশেষে বিবাহের দিন অপরাহ্নে গ্রাম্য দেবতারা পরাজয় স্বীকার করলেন। বরযাত্রীদের আসবার সময় হয়ে এসেছে, আর কি মুখ ফিরিয়ে বসে থাকা যায়?……হুড়হুড় করে মুহূর্ত্তের সঙ্কেতে এসে পড়লো আমার স্বেচ্ছাবাহিনী।

নির্ব্বিঘ্নে অত্যন্ত সুষ্ঠুভাবে বিবাহ অনুষ্ঠান শেষ হলো।

পরদিন ভোরেই তথাকথিত সমাজচ্যুতদের নিমন্ত্রণ করতে বেরিয়ে যাবো, এমন সময় বাবা ডাকলেন। বললেন: শোন্, সবাইকে পরিষ্কার করে বুঝিয়ে বলবি যে, সমাজের যে বাজে গোলমাল ছিল, তা দূর করবার জন্যই আবার নেমন্তন্ন করতে বেরিয়েছিস তোরা।

মা এগিয়ে এসে বললেন: কিন্তু এই বেলা ন'টার সময় নেমন্তন্ন করে দুপুরেই খাবার কথা বলাটা কেমন যেন ভদ্রতাসূচক মনে হচ্ছে না। নেমন্তন্ন অন্ততঃ একদিন আগে না করলে বোধহয়—

কথাটা সত্যি। বাবা বললেন: সত্যিই সেটা ভালো দেখাবে না। কারুর হয়তো এতক্ষণে রান্নাই চড়ে গেছে। তার চাইতে এক কাজ করিস— বলে বাবা মুহূর্ত্ত কি ভাবলেন, তারপর বললেন: ওদের সবাইকে বরং বিকেলে, মানে সন্ধ্যায় খেতে বলিস। আমি রমেশকে বলে দোব'খন।

হনহন করে বেরিয়ে যাচ্ছিলাম। কয়েক পা যেতেই বাবা আবার ডাকলেন। ফিরে এলাম। একেবারে মুখোমুখি দাঁড়িয়ে বললেন: সত্যচরণকে আমার কথা বলিস। বলিস, সে যেন সবাইকে ডেকে সঙ্গে করে নিয়ে আসে। আমি নিজে ওদের সঙ্গে বসে খাবো।

উত্তেজিত কণ্ঠে বললাম: আমরা কেউ দুপুরে খাবো না বাবা। সমাজচ্যুতরা যখন সন্ধ্যায় এসে খেতে বসবেন, আমরাও তখন বসবো সবাই একসঙ্গে।

বাবা হাসলেন মৃদু, বললেন: আমিও দুপুরে খাবো না, তোদের সঙ্গেই বসবো।……

এমনি করে গ্রাম্য দলাদলি ও জাতিভেদের বর্ণভেদের শ্রেণীভেদের মিশরীয় মমিটাকে একদিনের প্রচেষ্টাতেই যেন আর-একবার আমরা কবরস্থ করে ফেললাম।

দুই হাতে সবাই আশীর্ব্বাদ করলেন।

কিন্তু তাই বলে কি দলাদলি আর কখনো মাথা চাড়া দিয়ে উঠবে না? জানি, উঠবে। আবার কেয়টখালী গ্রামে দেখা দেবে এমনি হীন ভেদাভেদ, এমনি নীচ মনোবৃত্তি, আবার অভ্যুত্থান ঘটবে গ্রাম্য দেবতাদের!……

তথাপি, এই ক্ষুদ্র নগণ্য কেয়টখালীই আমার কাছে প্রিয়ের চাইতেও প্রিয়, সমগ্র পৃথিবীর বিনিময়েও এই গ্রাম থেকে বিচ্যুত হতে চাই না, আমার শিরা উপশিরায়, অস্থিমজ্জায় প্রতি রক্তকণিকার সঙ্গে মিশে রয়েছে আমার সেই অখ্যাত গ্রামখানি।

কোহিনুরের চাইতেও যা মূল্যবান!

স্বর্গের চাইতেও যা বড়!……

ধীরে ধীরে চোখ বুঁজে এসেছিল, এমন সময় হরিমতীর ডাকে চমক ভাঙলো।

দাদাবাবু, খাবার দিয়েছি।

রান্নাঘরে বসবার যথেষ্ট জায়গা থাকলেও হরিমতী এ ঘরের মেঝেতেই আমার আসন পাততো। ও ঘরের কালিঝুলির মধ্যে নাকি আমার দম বন্ধ হয়ে আসবে। মাটির মেঝে পরিপাটি করে নিকিয়ে নিয়ে আসন পেতে দিয়েছে। খাবার জলের গ্লাসটি একখানা রেকাবি দিয়ে ঢাকা, তার ওপর নুন, লেবু ও কাঁচা লঙ্কা। থালার মাঝখানে ভাত, সযত্নে একেবারে নিখুঁত এভারেস্ট তৈরী করা হয়েছে। আশেপাশে কয়েক রকমের ব্যঞ্জন। আমি বসতেই হরিমতী পাখা-খানা হাতে তুলে নিল।

বললাম: হাওয়ার দরকার নেই।

কিন্তু সে শুনলো না। একটু পর বললো বেশ মিষ্টি করে: বাড়ীতে থাকলে মা হয়তো এমনি করে বসে বসে খাওয়াতেন।

চুপ করে রইলাম। কথাটা মিথ্যে নয়। আমার খাবার সময় যেখানেই যে কাজেই থাকুন না কেন, মা ছুটে আসতেনই।···একটু পরে হরিমতী বোধহয় আমার নীরবতায় সাহস সঞ্চয় করে মুচকি হেসে পাখা নাড়তে নাড়তে বললো: আর বিয়ের পর হলে বৌদি এমনি করে—

বাধা দিলাম: যাও, তুমি খেয়ে নাও, রাত দশটা বেজে গেছে। বাড়ী যাবে না?

পাখা রেখে উঠলো হরিমতী, বললো: না বাবু। দারোগাবাবু নেই, মা ঠাকরুণের একা ভয় করে। সেখানে আজ থাকতে হবে।

হরিমতী বেরিয়ে গেল। মনে পড়লো অবিনাশবাবুর কথা, সোল এজেন্সী নিয়েছে হরিমতী!······

আহার শেষ করে বারান্দায় বেরিয়ে দেখি, হরিমতী যায়নি. জলের ঘটি নিয়ে অপেক্ষায় দাঁড়িয়ে আছে। মুখ ধুয়ে ফিরে এসে দেখি তোয়ালে হাতে অপেক্ষায় দাঁড়িয়ে হরিমতী। মুখ মুছে ঘরে এসে দেখি ভাজা মশলার ডিবে নিয়ে অপেক্ষায় দাঁড়িয়ে হরিমতী। বিছানায় গা এলিয়ে দিতে গিয়ে দেখি সারা শয্যায় ছড়ানো অজস্র বেলফুল ও রজনীগন্ধা!······

খাওয়াদাওয়া সেরে বাসনকোসন মেজে কখন যে সে রান্নাঘরে তালা বন্ধ করে ফেলেছে, টেরও পাইনি। চুপ করে চোখ বুজেই শুয়েছিলাম। কতক্ষণ ছিলাম জানিনে। অকস্মাৎ মনে হলো কে যেন আমার মুখের ওপর ঝুঁকে পড়েছে। টেবিলের ওপর স্তিমিত-করা আলোকেও বুঝতে দেরী হলো না যে সে আর কেউ নয়, হরিমতী।

ধমক দিলাম: কী চাও?

সে কিন্তু এতটুকুও ভয় পেলো না, বললো: না, দেখছিলাম ঘুমিয়ে পড়েছেন কি না। মশারিটা ফেলে দোব?

না, আমিই নোব'খন ফেলে, তুমি যাও।

চলে যাবার সময় সে বার বার করে সাবধান করে দিয়ে গেল, মশারি শুধু ফেললেই চলবে না, ভালো করে গুঁজে নিতে হবে। কারণ এখানে সাপের উপদ্রব নাকি ভয়ানক বেশী। ফুলের গন্ধে খাটের পা বেয়ে বিছানায় উঠে পড়াও বিচিত্র নয়। আমার মাথার দিব্যি রইলো, দাদাবাবু!—বলে সে দরজাটা ভেজিয়ে দিয়ে চলে গেল।

কিন্তু আমার জন্য হরিমতীর আদর ও যত্ন, চিন্তা ও ভাবনা এবং অবশেষে মাথার দিব্যি দিয়ে যাওয়া—একটু বেশী মনে হয় না কি? কোনো প্রভুর জন্যই কি কোনো ভৃত্য এতখানি ভেবে থাকে, না এতখানি করে থাকে? পাঁচ টাকার বিনিময়ে এ যে পাঁচশো টাকার সওদা! সুধীরের টিপ্পনী মনে পড়লো, অবশেষে ডেটিনিউ বাবুকেও না গেঁথে ফেলে বঁড়শিতে!...ঘিন ঘিন করে উঠলো সারা শরীর! তখনই স্থির করে ফেললাম, কালই বিদায় করে দোব বেটীকে। রান্না করবো নিজের হাতেই, নইলে মুড়ি খেয়ে থাকবো। কিন্তু দরজায় খিল আঁটতে গিয়ে দেখি, পাশে দাঁড়িয়ে হরিমতী!

সত্যিই রেগে গেলাম: আবার তুমি! কী চাও? এই না চলে গেলে দারোগাবাবুর বাড়ীতে?

সীমাহীন বিনয় প্রকাশ করে জবাব দিল সে: হ্যাঁ বাবু, গিয়েছিলাম। আবার ফিরে আসতে হলো। মা ঠাকরুণ আপনাকে একবার যেতে বলেছেন এখনই।

চমকে উঠলাম: এ্যাঁ, বল কি? মা ঠাকরুণ, মানে ক্ষীরোদবাবুর স্ত্রী? দূর, আমায় ডাকবেন কেন? তাঁর সঙ্গে আমার সাক্ষাৎ নেই, পরিচয় নেই। তারপর আজ নেই দারোগাবাবু। আর এখন রাত এগারোটা পার হয়ে গেছে। —যাও এখন।

হরিমতী তবু বললো: কিন্তু তিনি যে বললেন খুব বিশেষ দরকার। একবার চলুন না দাদাবাবু!

কেন?

তা তো কিছুই বলে দেননি। শুধু বলে দিয়েছেন, বলিস, খুব জরুরী।

জরুরী?

আজ্ঞে হ্যাঁ।—বলে হরিমতী আর অপেক্ষা না করে ঘরে ঢুকলো। টেবিলের ওপর ছিল বড় তালাটা আর বালিশের তলায় চাবি। নিয়ে বারান্দায় বেরিয়ে এল। দরজায় তালা লাগাবে।

গুলিয়ে গেল মাথাটা। রাত দুপুরে অপরিচিতা মহিলার জরুরী আহ্বান? কেন? কী প্রয়োজন তাঁর থাকতে পারে আমার সঙ্গে? দারোগার অনুপস্থিতিতে সে বাড়ীতে যাওয়া বিসদৃশ নয় কি? ঔৎসুক্য জেগেছে আমার মনে, কিন্তু সঙ্কোচেরও কমতি নেই, এমন সময় হরিমতী আমার হাতে চাবি গুঁজে দিয়ে বললো: চলুন।

এক পা এক পা করে তাকে অনুসরণ করতে হলো। অবিনাশের শয়নকক্ষের জানালায় দৃষ্টিক্ষেপ করলাম, অন্ধকার। ইনসপেকশন বাংলোও অন্ধকার, তালা বন্ধ। ক্ষুদ্র মাঠ অতিক্রম করে এসে এ বাড়ীর দরজায় পৌঁছোলাম। হরিমতী আবার বললো : আসুন, দাদাবাবু!

প্রাঙ্গণ পেরিয়ে একেবারে ক্ষীরোদ দারোগার শয়নকক্ষে এসে প্রবেশ করলাম কতকটা সম্মোহিতের মতো! অকস্মাৎ চমক ভাঙলো, যখন দেখলাম উনিশ-কুড়ি বছরের একটি সুন্দরী যুবতী মাথা নুইয়ে আমায় প্রণাম করছেন! পায়ের ধুলো মাথায় নিয়ে তিনি বলে উঠলেন : আসুন দাদা, বসুন!

আমার মাথায় যেন আকাশ ভেঙ্গে পড়লো!

দাদা!······

# বারো

সত্যি, দাদা সম্বোধন করেই শুরু করলেন ক্ষীরোদ দারোগার স্ত্রী। বলতে লাগলেন তাঁর পারিবারিক ইতিহাস···বৃদ্ধ পিতা বাতব্যাধিগ্রস্ত হলেও যশোহরে কোন্ গ্রাম্য মধ্য ইংরেজী বিদ্যালয়ে আজও ট্যাঙ্গস ট্যাঙ্গস করে হেডমাস্টারী চালিয়ে যাচ্ছেন। করুণাপরবশ হয়ে নয়, স্কুল কমিটি অপরিহার্য্য বিবেচনা করেই এই বৃদ্ধকে কিছুতেই বিদায় দেবার ঝুঁকি নিতে চাইছেন না। কারণ এঁর পরিত্যক্ত আসনে বসবার মতো যোগ্য ব্যক্তি আর কাউকে খুঁজে পাচ্ছেন না তাঁরা। গরীব মধ্যবিত্ত পরিবার। উপচে পড়ে না, চলে যায়। দিদির বিয়েতে ক্ষীরোদ-বাবু আসেন অন্যতম বরযাত্রী হয়ে। চা ও জলখাবার পরিবেশনের ভার পড়ে বোনের ওপর। ক্ষীরোদবাবু এঁকে পছন্দ করে বসেন। বৃদ্ধ বাতব্যাধিগ্রস্ত অসহায় শিক্ষক আকাশের চাঁদ হাতে পেলেন। দিদির বিয়ের আলপনা শুকোতে না-শুকোতেই সাত দিনের মধ্যেই বোনের বিয়ের শাঁখ বেজে উঠলো। ক্ষীরোদবাবু তখন মাত্র এল সি।

পিতৃকুলের পরিচয় দেবার পর এবার মহিলাটি শুরু করলেন স্বামীর ইতিবৃত্ত। বাধা দিতে গেলাম, কারণ এতে আমার লাভ-লোকসান কিছুই নেই, কোনো সম্পর্ক নেই। পারিবারিক কূটনৈতিক ক্লেদাক্ত পরিবেশের অনেক ঊর্দ্ধে বিচরণ করি আমরা। কাদায় বাস করি, কিন্তু গায়ে কাদা লাগে না! কিন্তু কোনো বাধা মানলেন না তিনি। বেদনাহত কণ্ঠে বলতে লাগলেন : আপনাকে দেখতে অনেকটা আমার দাদার মতো। হরিমতীর কাছে শুনেছি দাদার মতোই আপনি সাদা ফুল খুব ভালবাসেন। তাই দাদা বলেই ডেকেছি আপনাকে। হয়তো সেটা হয়েছে আমার স্পর্দ্ধা, আপনাদের মতো দেশের সুসন্তানের বোন হবার যোগ্য আমি নই।

মহিলাটির কণ্ঠ ভেঙ্গে পড়লো। বললাম : না, না, ও কি বলছেন আপনি? আপনার যোগ্যতা আপনি কেন বিচার করবেন? সে ভার থাক্ আমার ওপর। কিন্তু ব্যাপার কি বলুন তো?

একটু অপেক্ষা করুন, আসছি।—বলে তিনি হঠাৎ বেরিয়ে গেলেন বারান্দায়। হরিমতী আমায় পৌঁছে দিয়ে গেছে। দেখতে পাচ্ছি না। বোধ-হয় তার খোঁজেই গেলেন। কিন্তু ভারী অস্বস্তি বোধ হচ্ছিল! বাড়ীর কর্তার

অনুপস্থিতিতে গভীর রাত্রে তাঁর নিভৃত কক্ষে তাঁর যুবতী স্ত্রীর সঙ্গে যতই বেদ বা উপনিষদ আলোচনা হোক্ না কেন, কখনও কেউ এর ভালো অর্থ করবে না। ক্ষীরোদ দারোগার কানে যাবেই সোল এজেন্ট হরিমতী মারফত, তারপর কে জানে ব্যাটা আমার নামে বিশ্রী একটা বদনাম দিয়ে ডায়েরী করেই ফেলবে কি না—

উঠতে যাচ্ছিলাম, এমন সময় ফিরে এলেন ক্ষীরোদগৃহিণী। অনুচ্চকণ্ঠে বললেন: দেখে এলাম হরিমতী ঘুমিয়েছে কি না। ঘুমিয়েছে।—দাদা, এই মেয়েলোকটাই নষ্ট করলো আমার স্বামীকে। মফস্বলে গিয়ে যা করেন, তা তো আর চোখে দেখতে হয় না। কিন্তু ফিরে এলেও প্রায়ই এই বেটী তাঁকে নিয়ে যায় গভীর রাত্রে সাঁওতাল পাড়ায়।

প্রশ্ন করলাম: কখন?

রাত্রে। আপনার ওখানকার কাজ সেরে আপনি মনে করেন হরিমতী বুঝি লক্ষ্মী মেয়ের মতো তার বাড়ীতে গিয়ে ঘুমিয়ে পড়ে। বাড়ী যায় না। এখানে চলে আসে। আমি জেগে থাকলে বেশী কথা হয় না। একটা কাজের অছিলা দেখিয়ে 'অফিসে যাচ্ছি, এখনই ফিরে আসবো' বলে দু'জনে বেরিয়ে যান। আর আমি যদি ঘুমিয়ে থাকি, তাহলে তো কোনো কথাই নেই। নিঃশব্দে দরজা বাইরে থেকে টেনে দিয়ে চলে যান। রাত শেষ হবার পূর্ব্বক্ষণে যখন ফিরে আসেন, তখন ঘুমিয়ে থাকলেও আমার ঘুম ভেঙ্গে যায় তাঁর মুখের বিশ্রী গন্ধে আর জড়ানো ভাষায় অশ্লীল গালি-গালাজে। দাদা, দেশের ও দশের উপকার করবার ব্রতই আপনারা গ্রহণ করেছেন জানি। আমার মতো নগণ্য বোনের একটা উপকার করবেন?

মহিলাটির কণ্ঠে অশ্রুসজল আবেগ। সরাসরি প্রত্যাখ্যান করতে পারা কঠিন, নির্দ্দয়তা মনে হলো। জিজ্ঞেস করলাম: কী উপকার বলুন তো?

তিনি বললেন: আপনি একটু জোর দিয়ে ওঁকে বলবেন এই সব নোংরা স্বভাব ছাড়বার জন্য? আপনাকে ভয় করেন উনি।

ভয়!—জিজ্ঞেস করলাম: ভয় করবেন কেন?

এবার হেসে ফেললেন মহিলাটি: উনি বলেন আপনারা নাকি কথায় কথায় রিভলভার চালান। শুধু উনি কেন, স্বয়ং গভর্নমেন্টও আপনাদের ভয় করে আর সেই জন্যই ধরে রেখেছে তারা।

হেসে বললাম : মিথ্যে বদনাম। এতে কান দেবেন না আপনি। আমার রিভলভার থাকলেও চুরি-করা রিভলভার, লুকোনো থাকে আর দারোগাবাবুর রিভলভার শোভা পায় তাঁর বেল্ট-এ। তারপর দুটো রাইফেল আছে থানায়।—সে কথা যাক্। কিন্তু ক্ষীরোদবাবুকে আমি কি ভাবে বলবো?

যেভাবে বললে কুপথ উনি ছেড়ে দেন, কুখাদ্য ছেড়ে দেন। আপনাকে বেশী আর কী বলবো? আপনি আমার দাদার মতো, দুঃখিনী বোনের জীবনটা যদি বাঁচিয়ে দিতে পারেন……

একটু পরে চলে এলাম নিজের ঘরে। ভারী লাগছিলো মন!…মশারির মধ্যে এসে গেছে চাঁদের আলো। বালিশের পাশেই অজস্র রজনীগন্ধা আর বেলফুল। সত্যিই, সাদা ফুল ভারী ভালবাসি আমি। হরিমতী ছড়িয়ে রেখে গেছে। ক্লিওপেট্রার রূপের দেয়ালী নিবে গেছে, কিন্তু মনের আগুন এখনো জ্বলছে গনগন করে। তাই শিকার দেখলেই সে আগুনের শিখা লকলক করে ওঠে। কিন্তু এ্যাসবেস্টসের সাক্ষাৎ বোধহয় পায়নি সে! এবার পেল।……বেটীকে কালই বিদায় করে দিতে হবে।

কিন্তু ঘুম এলো না সহজে। দুঃখিনী বোনের কথা বার বার মনে হতে লাগলো। জীবনে এঁর সঙ্গে দেখা হয়নি আমার, এখান থেকে চলে যাবার পর সারা জীবনে দ্বিতীয় বার হয়তো দেখা হবে না। কিন্তু কতখানি দুঃখ পেলে যে এমনি নিতান্ত অজানা ও অনাত্মীয় লোককেই এঁরা পরম সুহৃদ বলে মনে করেন এবং তার কাছেই ব্যর্থ জীবনের অশ্রুসজল ইতিহাস নিবেদন করে সকাতর সাহায্য প্রার্থনা করে বসেন, মর্ম্ম দিয়ে তা অনুভব করতে লাগলাম। হয়তো এঁর জীবনের শেষ আশার প্রদীপটুকুও নিবে গেছে মাতাল ও দুশ্চরিত্র স্বামীর নির্দ্দয় অত্যাচারে। নীরবে সইতে হচ্ছে অবমাননার কশাঘাত। তাই মজ্জমানের মতো তৃণখণ্ডকেই ঝাপটে ধরতে চেষ্টা করছেন বাঁচবার আশায়। কিন্তু আমি জানি, কাঁচের বাসনের মতো ভেঙ্গে পড়বে এঁর সর্ব্বপ্রয়াস অপদার্থ স্বামীর উৎপীড়নে। কোনো পথ নেই রেহাই পাবার! ধুধু-করা দিগন্তপ্রসারী জীবন-মরুতে একটুখানি ওয়েসিসের সন্ধানে বাংলা দেশের এমনি কত দুঃখিনীই যে দিশেহারার মতো ঘুরে বেড়াচ্ছে, সর্ব্বহারা কত বোনই যে এমনি নিরুপায় ভাইয়ের পায়ের তলায় একটুখানি সান্ত্বনা খুঁজে মরছে, পারিবারিক লৌহ-যবনিকার অন্তরালে এমনি কত দীর্ঘশ্বাস ও আকুতিই যে গুমরে গুমরে মরছে,

কে তার সংবাদ রাখে ! 'পতি পরমগুরু' এই হিটলারী অনুশাসনের যূপকাষ্ঠে কত নিরীহ নারীই যে নীরবে আত্মোৎসর্গ করছে, সমাজের কল্যাণকামীদের তা জানবার আগ্রহ কোথায় ?……

পরদিন ভোরেই হরিমতী এসে সতর্ক করে দিল আমায় পরম সুহৃদের মতো: বাবু, কাল রাতের খবর দারোগাবাবু যেন জানতে না পারেন। তাহলে মা ঠাকরুণের আর রক্ষে রাখবেন না। বড্ড বদ্‌রাগী লোক কিনা।

কথার জবাব দেবার প্রয়োজন মনে করলাম না। মনে মনে বললাম: কী আমার শুভাকাঙ্ক্ষিণী রে ! সতর্ক করে দিতে এসেছেন ! অথচ জানি সবার আগে এই বেটীই গিয়ে লাগিয়ে আসবে ওর মালিকের কানে।

শার্ট গায়ে দিয়ে সোজা বেরিয়ে যাচ্ছিলাম, বাধা দিল হরিমতী: সে কি, কোথায় যাচ্ছেন দাদাবাবু, আমি যে চায়ের জল চাপিয়ে এলাম। পরোটা আর হালুয়া করে দিই ?

গম্ভীরমুখে জবাব দিলাম: বিনোদবাবুর ওখানে চা খাবার নেমন্তন্ন আছে।

বিনোদবাবুর ওখানে স্টোভে চা তৈরী হলো, সঙ্গে তেলমুড়ি। এমনি নিশ্চিন্ত অবসর, তাতে চা, সুতরাং চায়ের বাটিতে ঝড় উঠবেই। গত রাতের উপন্যাস বিবৃত করলাম। বিনোদবাবুও বললেন হরিমতীকে তাড়িয়ে দিতে। স্টোভে ডিমের ডালনা আর ভাত তাঁর ওখানেই দু'বেলা বেশ চলে যেতে পারবে জানিয়ে দিলেন। একটা চাকরও মিলে যেতে পারে। অবিনাশবাবুকে জানাতে বললেন। আলোচনায় স্যানিটারী ইনসপেক্টার প্রেমতোষও এসে পড়লো। বিনোদবাবু অনেক দ্বিধা ও সঙ্কোচ করে বললেন যে, ঐ ব্যাটাই দারোগার একমাত্র পরম নিষ্ঠাবান টিকটিকি। গাঁয়ের প্রত্যেকটি সংবাদ সম্রাট-সমীপে নিবেদন না করলে মোসাহেব ব্যাটার পেটের ভাত হজম হয় না ! বললেন: আপনাদের বলতেও ভয় করে দ্বিজেনবাবু, হয়তো বেচারাকে শেষ পর্য্যন্ত মেরেই বসবেন দু' ঘা।

ঘন্টাখানেক পর বাসায় ফিরে দেখি শোবার ঘরে শেকল তোলা, রান্নাঘরেও। রামভরসা বললো যে, এইমাত্র দারোগাবাবু এসেছেন, হরিমতী তাঁর বাসায় গেছে।……নিশ্চয়ই বেটী সব জানিয়ে দিতে গেছে ! এদিকে হরিমতী আর

ওদিকে প্রেমতোষ। ছুটিতে মিলে আমার কেশিয়াড়ীর জীবন অতিষ্ঠ করে তুলবে নাকি ?······সুতরাং আর বিলম্ব করা চলে না, আসরে নেমে পড়তে হলো। শোবার ঘরে ও রান্নাঘরে তালা লাগিয়ে বেরিয়ে পড়লাম আবার। উনুনের ওপর তখন ডাল ফুটছিলো। যাক্, পুড়ে যাক্।

বিকেল পাঁচটায় থানায় ফিরে এসে আর দেখতে পেলাম না হরিমতীকে। দারোগাও কিছুই জানেন না, এমনি ভাব দেখালেন। আমি কিন্তু বুঝতে পারলাম, সবই জানেন ক্ষীরোদবাবু, সবই বুঝেছেন। দেখলাম দারোগার মুখখানা বেশ গম্ভীর, বর্ষাকালের গুমোটের মতো। তবুও একটু পরখ করবার জন্য জিজ্ঞেস করলাম : কাল কদ্দূর গেছলেন ?

লিখতে লিখতেই জবাব দিলেন : তা প্রায় কণ্টাইয়ের কাছে।

ওখানে ডাকবাংলো আছে বুঝি ?

বললেন : আছে কন্টাই রোডে। কিন্তু আমি গেছলাম গাঁয়ের মধ্যে।

মহা ভাবনার কথা যেন, এমনি ভাব দেখিয়ে বলতে লাগলাম : তাহলে তো ভারী কষ্ট হয় আপনাদের। রাত্রে ঘুমোবার ভালো জায়গা না পেলে এমনি সারা মাস কী করে মফস্বল করে বেড়াবেন। তারপর শত হলেও বাঙালী তো, সারাদিন খাটুনির পর একটু ঝোল-ভাত না হলে কি করে চলে ? চৌকিদার আর দফাদার সে সব ব্যবস্থা কোত্থেকে করবে ?

চুপ করলাম, কিন্তু ওদিক থেকে আর কোনো সাড়া এল না। ক্ষীরোদ দারোগার কলম চলতে লাগলো খচখচ করে। ভেতরে অবিনাশবাবুকে দেখা যাচ্ছে। তাঁর পেন্সিলটা কিন্তু থেমে গেছে। এদিকে চেয়ে আছেন।

ফোস্ করে একটা নিঃশ্বাস ফেলে বললাম : সত্যি, গ্রাম্য থানার দারোগা-বাবুদের মফস্বল ঘোরার কাজটা ভারী বিশ্রী ! কি বলেন ?

কিন্তু কিছুই বললেন না ক্ষীরোদ দারোগা। মুখ তুলেও একবারটি চেয়ে দেখলেন না। গতরাত্রির দুঃখিনী বোনের কথাটা মনে পড়ে গেল······আপনি একটু জোর দিয়ে ওঁকে বলবেন······কী হয় এখনই যদি বলে বসি ? কী করবে ও ? টেবিলের ওপর খাপে-আঁটা যে রিভলভারটা পড়ে রয়েছে, সেটা তুলে নেবে ? কিন্তু তার পূর্ব্বেই যে আমি ঘুষি মেরে ওর নাকটা থেঁতলে দোব ! নাকের রক্তধারা মুছতে যেতেই আমি তুলে নোব রিভলভারটা। প্রয়োজন হলে ট্রিগার চালাতেও বাধবে না।······রাগ হচ্ছিলো খুবই। সারা রাত বদমাশি

করে এসে কেমন এখন সাধু সেজে ডায়েরী লেখা হচ্ছে!······কিন্তু আবার মনে হলো, রক্তারক্তি কাণ্ড হয়ে গেলে আমার দুঃখিনী বোনের দুঃখ দূর করায় সাহায্য হবে কি?

তাই কথা পাড়লাম: হরিমতী আজ চলে গেছে দারোগাবাবু। দুপুরে বিনোদবাবুর স্টোভেই কাজটা সেরে নিয়েছি, কিন্তু রাত্রে কি করবো ভাবছি।

হরিমতীর প্রসঙ্গ উঠতেই মৌনতা ভঙ্গ করলেন দারোগা: আমি তো শুনলাম, হরিমতীকে আপনি তাড়িয়ে দিয়েছেন বদমাশ বলে। আপনার সঙ্গে কি বদমাশি করলো, তা অবশ্য আপনিই ভালো জানেন। কিন্তু চাকর-বাকর পাওয়া এখানে ভারী মুস্কিল!

বললাম: মফস্বলে তো প্রায়ই যান আপনি। একটা ধরে-টরে আনুন না। তবে হরিমতীর জায়গায় আবার কোনো শ্রীমতীকে এনে বসবেন না যেন, দেখবেন।—আচ্ছা, হরিমতী কী সব বলে গেছে আপনাকে? আমার নামে বুঝি খুব নিন্দে করে গেছে?

ক্ষীরোদ দারোগার কণ্ঠ একটু রুক্ষ শোনালো: তা করবে না? ঘরে তালাবন্ধ করে চলে গেলেন, অথচ ঐ বেচারী যে কি খাবে, তার ব্যবস্থা করে যাননি। আপনার না হয় বিনোদবাবু আছেন, ওর কে আছে?

জবাব দিতে যাচ্ছিলাম, কেন, আপনিই তো আছেন ওর জীবন-যৌবনের সোল প্রোপ্রাইটর!—কিন্তু সামলে নিলাম, বিশেষ করে দেখলাম, অবিনাশবাবু দূর থেকে বার বার ইশারা করছেন চুপ করে যেতে।

ক্ষীরোদ দারোগা কিন্তু চুপ করে থাকলেন না। আমার মৌনতায় আশকারা পেয়ে বলতে লাগলেন: হরিমতীর মতো ভালো মেয়ে এই তল্লাটে নেই। আর আপনি কিনা তাকে বদমাশ বলেছেন। ডেটিনিউবাবুরাও যে সবাই ধর্ম্মপুত্র যুধিষ্ঠির, সে কথা জোর করে বলতে পারেন কি? রাত বে-রাতে তারাই বা কি করে বেড়ায় কে জানে!

চট্ করে মাথায় খুন চেপে গেল, কিন্তু অপরিসীম চেষ্টায় টেনে নামিয়ে আনলাম ব্যারোমিটারের পারাটাকে দুঃখিনী বোনের কথা মনে করে। জোর দিয়ে বলতে অনুরোধ জানিয়েছেন তিনি, রিভলভার দিয়ে গুলী করতে তো বলেননি।

ক্ষীরোদ এতে যেন আরও আশকারা পেয়ে গেলেন। এবার তাঁর কথাগুলো

যেন আস্পর্দ্ধা মনে হতে লাগলো : গভর্নমেণ্ট আপনাদের থানায় রেখেছেন আর আমাদের বলেছেন আপনাদের ওপর নজর রাখতে। কিন্তু আমি তো জানি, আমি না থাকলেই আপনি অনেক রাতে বাড়ী ফেরেন, সার্কাস দেখতে যান বা তাস খেলতে যান এবং সবাই ঘুমুলেও আপনার রাত্রির কাজ শেষ হয় না। কে যে কতখানি জিতেন্দ্রিয়, জানা আছে আমার ভালো করেই।

নাঃ, সহ্যেরও একটা সীমা আছে! ভালো করেই ব্যাটাকে জানিয়ে দেওয়া দরকার যে আমি দ্বিজেন গাঙ্গুলী, ক্ষীরোদের মতো কুকুরদের ফুসফুস ফুটো করে দিতে এতটুকুও দ্বিধা করি না! ফস্ করে টেনে নিলাম ক্রসবেল্টসহ রিভলভার, খুলেই ফেলেছিলাম খাপটা, কিন্তু এমন সময় সিপাইদের ব্যারাক থেকে হল্লা করে বেরিয়ে এল একজন সিপাই। গেটের পাশে আতা গাছের ওপর ঝাঁপিয়ে পড়েছে একটা বিরাটাকার হনুমান।—খেলো, খেলো, সবগুলো কাঁচা আতা শেষ করে ফেললো!

সিপাইয়ের চীৎকারে হনুমানজী কিন্তু এতটুকুও বিচলিত নন, একটার পর একটা আতা ছিঁড়ে দাঁতে কেটে ফেলে দিতে লাগলেন পরম তাচ্ছিল্যভরে।

আবহাওয়াটা মুহূর্ত্তে যেন একেবারে জল হয়ে গেল। ক্ষীরোদ দারোগা জিজ্ঞেস করলেন হেসে : কি, হনুমানটাকে মারবেন নাকি?

আমার হাতে তখন খোলা রিভলভার! হেসে জবাব দিলাম : আমার রিভলভারের নিশানা কিন্তু অভ্রান্ত।

বাজী ধরে বসলেন তিনি : এত দূর থেকে কিছুতেই পারবেন না। আর ওটা যা লাফানো শুরু করেছে ডাল থেকে ডালে।—বেশ, যদি এক গুলীতে পারেন, তাহলে কাল বিকেলে মাংস পোলাও খাওয়াবো, আর যদি না পারেন—

দারোগাবাবুর কথা আর শেষ হলো না, আমার নিক্ষিপ্ত গুলীতে বিদ্ধ হয়ে হনুমানটা হুড়মুড় করে মাটিতে পড়ে গেল এবং একটু নড়েই একেবারে অনড় হয়ে গেল।

এবার হাসলেন ক্ষীরোদ দারোগা, বললেন : আপনি একটি ডাকাত!

হাসাহাসি পড়ে গেল। কিছুক্ষণ পর দারোগাবাবু আবার চলে গেলেন মফস্বলে। কোথায় ডাকাতি হয়েছে। বেশ বুঝতে পারলাম, আজ আবার চলবে সারারাত একটানা মদ্যপান ও বদমাশি। এই ব্যাধি ওর জীবনে সারবে না, সারতে পারে না।…

অবিনাশবাবুকে একটা চাকর সংগ্রহ করে দেবার অনুরোধ জানাতেই তিনি বললেন: নটবর নামে একটা ভালো ছেলেকে কাল থেকে লাগিয়ে দোব আপনার ওখানে। বয়স একটু কম। তাহলে কি হবে, কাজে খুব পাকা। আর চোর নয়। দুপুরটা যা হোক্ করে তো কেটেছে, এ রাতটা গরীবের বাড়ীতেই না-হয় দুটো ডালভাত—কাল তো মাংস পোলাওএর ব্যবস্থা হয়েই রইলো।

রাত হতে তখনো দেরী আছে। দুটো গেম ব্যাডমিন্টন খেলে নেয়া যাবে। ডাক্তারখানার মাঠে ব্যাডমিণ্টন খেলা হয়। আমি এসেই এটা প্রবর্ত্তন করেছি। মাসে এক টাকা করে চাঁদা, র‍্যাকেট নিজের। ব্যাডমিন্টন খেলায় বরাবর আমার সুনাম ছিল আর কেশিয়াড়ীতে এমনিভাবে জমিয়ে তুলেছিলাম এই খেলার আড্ডা যে, জটাধর সেনাপতিও উৎসাহী হয়ে মাঝে মাঝে খেলতে আসতেন। খেলার পর চলতো এন্তার পান ও সিগারেট, তারপর সন্ধ্যে হতেই তাস। ব্রিজ। রাত এগারোটা পর্য্যন্ত। পান, সিগারেট ও ব্রিজের পেছনে একটু ইতিহাস আছে, তা বলছি পরে।

আজ কিন্তু মাঠে এসেই আমার মাথায় খুন চেপে গেল। প্রেমতোষ এসেছে, খেলছে সিঙ্গলহ্যাণ্ড বিনোদবাবুর সঙ্গে। খেলা ঘুচিয়ে দোব আজ! সার্কাস দেখতে যাবার কথা এই শালাই লাগিয়েছে দারোগার কাছে!……নতুন করে দল গঠন হলো—আমি একা আর ওরা দু'জন। কি জানি কেন, আজ আর কেউ এলেন না। না জটাধর সেনাপতি, না গোপাল রায়, না সুধীর। ভালোই হলো, র‍্যাকেট আর ছাড়তে হলো না। দেখলাম, এই হচ্ছে সুযোগ! ক্ষীরোদ দারোগা চলে গেছেন মফস্বলে। থানায় রাজত্ব করছেন এখন অবিনাশবাবু, অর্থাৎ পূর্ণ স্বাধীনতা আমার পক্ষে। এই হচ্ছে সুবর্ণ সুযোগ!

নিরীহ বিনোদবাবু প্রথমটা বুঝতেই পারেননি ব্যাপারটা। খেলা শেষ হতেই আমি ডাকলাম প্রেমতোষকে: প্রেমতোষবাবু, পালাবেন না যেন সাইকেলে করে—নামুন। আপনার সঙ্গে আমার জরুরী কথা আছে।

সাইকেলখানা ডাক্তারখানার বেড়াতে ঠেস দিয়ে রেখে এগিয়ে এলেন স্যানিটারী ইনসপেক্টর স্মার্ট বয়ের মতো।

কি, বলুন।

ভূমিকা করে কী হবে আর? তাই সোজাসুজি আসল কথা পাড়লাম। দেখা গেল, ঠিক জায়গায় ঘা পড়েছে। প্রথমটা তিনি একেবারে আকাশ থেকে পড়লেন, বক-ধার্ম্মিকের মতো ভালো ও সুন্দর আধ্যাত্মিক তত্ত্ব আলোচনা শুরু করলেন, তারপর দ্বিতীয় বার ধমক খেয়ে তাঁর ওজস্বিনী ভাষা যেমন হাঁটু ভেঙ্গে পড়ে গেল, তেমনি কণ্ঠেও যেন ঘড়ঘড় করে উঠলো নিউমোনিয়ার শ্লেষ্মা। তৃতীয় বার ধমক দেবার পর প্রেমতোষ একেবারে ফ্ল্যাট হয়ে পড়লো। আমার হাতে ধরে ক্ষমা চাইবার জন্য এগিয়ে আসতেই আমি কসে বসিয়ে দিলাম বাঁ গণ্ডে বেশ ভারী একটি চপেটাঘাত। সামলাতে না পেরে প্রেমতোষ মাটিতে পড়ে গেল। কিন্তু পরক্ষণেই উঠে দাঁড়ালো সে এবং ক্রোধকম্পিত কণ্ঠে ইংরেজী ও বাংলা বুকনি ঝেড়ে যা বললো তার সারাংশ হচ্ছে যে, পরদিনই সে যাবে এস ডি ও-র কাছে, তাঁকে সব জানিয়ে গ্রেপ্তার করাবে আমায়, জেলে পাঠাবে আমায়। এমন কি ফাঁসিও হয়ে যেতে পারে। আমার আর রক্ষে নেই, কারণ এত বড় একজন সরকারী অফিসার—

Shut up, you rascal! সরকারী অফিসার! চামচিকে আবার পাখী! জুতো মেরে তোর মুখ ভেঙ্গে দোব।—বলে স্যাণ্ডেল নিয়ে ধাওয়া করতেই বিনোদবাবু ছুটে এসে দু'হাতে জড়িয়ে ধরে ফেললেন আমায়ঃ থামুন, দ্বিজেন-বাবু, থামুন। রাগে আত্মহারা হবেন না।

আত্মহারা আদৌ হইনি। সরকারী ময়ূরপুচ্ছ এঁটে দাঁড়কাক বক্তৃতা দিচ্ছিলেন ওজস্বিনী ভাষায়, তোবড়ানো গালে দু'ঘা পড়লেই ব্যাটার আসল কর্কশ স্বর কা কা বেরিয়ে পড়তো। স্যানিটারী ইনসপেক্টর, সে নাকি আমায় ফাঁসিতে লটকে দেবে! সত্যিই, স্যাণ্ডেল দিয়ে ওর দাঁত ভেঙ্গে দিতাম, কিন্তু বিনোদ-বাবুর জন্য হলো না। ভয় হলো তাঁর, পাছে রাগের মাথায় আমি একটা খুন-খারাপিই করে বসি। কারণ আমরা নাকি—

অনুমান তাঁর একটুও মিথ্যে নয়। কিন্তু আত্মহারা হইনে আমরা কোনো দিন। ঢাকা মিটফোর্ড হাসপাতালে লোম্যান ও হড্‌সনকে গুলী করবার সময় ক্রোধে আত্মহারা হয়ে পড়লে বিনয় বোসের গুলী তাঁদের কানের পাশ দিয়ে বেরিয়ে যেত, আর ধরা পড়তেন তিনি। বন্ধুর মতো কথা বলতে বলতে শত্রুর মতো ছুরি চালিয়ে দিয়ে পরক্ষণেই খাবার দোকানে বসে অর্ডার দোব: দেখি, দুটো রসোমালাই আর চারটে ফুলকপির সিঙ্গাড়া। কিন্তু সর্ব্বক্ষেত্রে সর্ব্ব অবস্থায়

আমাদের এই নৃশংসতা শুধু দেশের জন্য। বন্দিনী মায়ের মুক্তির জন্যই আমরা ডাকাত, আমরা নরঘাতক।......

টিউবওয়েলের ঠাণ্ডা জলে স্নান সেরে সবে বারান্দায় উঠেছি, এমন সময় সবিস্ময়ে চেয়ে দেখলাম, ধীর পদক্ষেপে আমার বাসার দিকে এগিয়ে আসছেন স্বয়ং প্রেমতোষ সেন! তাঁর পশ্চাতে আসছেন বিনোদবাবু, অবিনাশবাবু।

বিস্মিত হলাম! মার খেয়ে শ্রীমান্ বাড়ী যাননি দেখছি। স্থির করলাম, আবার সরকারী অফিসারের বক্তৃতা শুরু করলে এবার সত্যিই স্যাণ্ডেল ব্যবহার করবো। কিন্তু এসেই প্রেমতোষ একেবারে আমার পায়ে পড়ে আর কি!

দ্বিজেনদা, আমায় ক্ষমা করুন।

ক্ষমা! কিসের জন্য?

কাঁদো-কাঁদো স্বরে বললো প্রেমতোষ: অনেক কটু কথা বলেছি। শপথ করছি, এস ডি ও-র কাছে যাবোই না, থানাতেও আসবো না আর।—বলুন, ক্ষমা করলেন আমায়?

বুঝতে পারলাম না ব্যাপার কি! মার দিলাম আমি, আর ক্ষমা চাইবে প্রেমতোষ?···অকস্মাৎ চেয়ে দেখি, পেছনে দাঁড়িয়ে মুচকি হাসছেন অবিনাশবাবু, সুতরাং বুঝতে আর দেরী হলো না যে, এ তাঁরই কারসাজি। বললাম: আচ্ছা যান, এবারটা কিছু বললাম না। কিন্তু জানবেন, আবার দারোগার কানে লাগালে আর কিন্তু ছেড়ে দোব না আমি। একটি মহিলা হয়তো বিধবা হবেন, কিন্তু আমাদের পথ পরিষ্কার হবে।

অবিনাশবাবু বললেন: প্রেমতোষবাবু আমায় এসে সব ঘটনা বলতেই আমি ওঁকে সাবধান করে দিলাম। কারণ আপনাদের তো আমরা জানি দ্বিজেনবাবু! স্বয়ং বৃটিশ গভর্নমেণ্ট যাঁদের ভয় করেন এবং ভয় করেন বলেই এমনি মাসোহারা দিয়ে বছরের পর বছর আটকে রাখেন, তাঁদের কি এতটুকু ভরসা করা যায়? কে জানে, আর একদিন অন্ধকারে পেয়ে প্রেমতোষবাবুর পেটের ঝুলিই হয়তো বার করে দেবেন ছোরা চালিয়ে আর লাসটা টেনে ফেলে দিয়ে আসবেন জটাধরের দীঘিতে, তখন?

প্রেমতোষ এবার হাঁউমাউ করে কেঁদে উঠলো: আপনার পায়ে ধরি, দ্বিজেনদা!

*　　*　　*　　*

একটা জিনিস লক্ষ্য করছিলাম এখানে আসবার পর থেকেই। যেসব নতুন জিনিস এখানে আমি প্রবর্ত্তন করেছিলাম, যথা, ব্যাডমিন্টন ও ফুটবল, যথা, নাট্যাভিনয়, যথা, জটাধরের দীঘিতে মৎসশিকার,—সব কাজেই আমার প্রচণ্ড উৎসাহের সঙ্গে ঠিক তাল রাখতে সব সময় না পারলেও এখানকার সবাই এগিয়ে আসছেন বটে, কিন্তু তারপর যেন আর তাঁদের দেখতে পাইনে। ক্ষীরোদ দারোগা থাকতে অবশ্য তাঁদের আমার বাসায় যাতায়াত শুধু অসুবিধেজনক নয়, বিপজ্জনকও বটে। কিন্তু ক্ষীরোদ ক'দিনই বা আর থাকেন থানায়? মফস্বলে সখীপরিবৃত হয়ে রাত কাটানোই তো তাঁর নেশা। একটু কিছু ছুতো পেলেই অমনি ছুটে যান মফস্বলে। তাই প্রায় রাতেই আমাদের পূর্ণ স্বাধীনতা! কিন্তু কই, জটাধর, গোপাল রায় বা অপর কাউকে তো তেমন দেখতে পাইনে সে সব রাতে? থানার মধ্যে বন্দী থাকবার হুকুম মহামান্য সরকার জারী করেছেন আমার বেলায়, এতে ওঁদের এত ভয় কেন?······এখানে নতুন উৎসাহ-উদ্দীপনার প্রবর্ত্তন যতই করিনে কেন, এখানকার সমাজের মধ্যে যদি অনুপ্রবেশ করতে না পারি, তাহলে স্থায়ী কিছু কী করে করবো? কী করে আমার পরিচয় রেখে যাবো এই গণ্ডগ্রামে?······

ভারাক্রান্ত মন নিয়ে একদিন বিনোদবাবুকে জানালাম দুঃখের কথা। বিনোদবাবু তৎক্ষণাৎ বিজ্ঞের মতো জবাব দিলেন: এজন্য দায়ী আপনি নিজে। আরে মশাই, কেশিয়াড়ী উড়িষ্যার সীমান্তের গায়ে একটি গ্রাম। এখানকার সবাই ভীষণ পানখোর আর সিগারেটখোর। কিন্তু আপনি ও রসে বঞ্চিত। পানও খাবেন না, সিগারেটও খাবেন না। তাই সন্ধ্যের পর যত সুবিধেই থাক না কেন, ওঁরা আপনার ওখানে কেন যাবেন? তার চাইতে হরিমতীর কোনো চ্যালাচামুণ্ডার হাতের মিঠে খিলি খেতে খেতে দুটো মনের কথা কইতে পারলে শান্তি পাওয়া যাবে।

জিজ্ঞেস করলাম: এই তাহলে কারণ?

নিশ্চয়ই।—জবাব দিলেন বিনোদবাবু।

বললাম: অল্ রাইট, দেখা যাক, কে কত পান খেতে পারেন আর সিগারেট। চ্যালেঞ্জ রইলো আপনাদের কেশিয়াড়ী গ্রামকে।

গোল্ডফ্লেকের টিন এলো, প্রায় সব সময়ই আমার অধরের ফাঁকে শোভা পেতে

লাগলো জলন্ত গোল্ডফ্লেক। আর পান। নটবর বাচ্চা ছেলে হলে কি হবে, পানের কদর সে বোঝে। তাই চললো পান, পানের পর পান। শুধু নিজে খাওয়া নয়, বিলোতে লাগলাম দু'হাতে যেখানে সেখানে, যখন তখন।

ফলে, প্রায় প্রতিদিনই সন্ধ্যেবেলায় বসতে লাগলো থানার বারান্দায় আমাদের একটানা ব্রিজ। চলতো প্রায় সারারাত। সঙ্গে পান ও সিগারেট। ব্যাডমিন্টন মাঠে সিগারেট, নাটকের মহলায় পান ও সিগারেট, ফুটবল খেলার ফাঁকে ফাঁকে সিগারেট, পথে ঘাটে হঠাৎ দেখা হলেই পান ও সিগারেট বিনিময়…… একেবারে নরক সৃষ্টি করে ফেললাম দেখতে দেখতে!

বিনোদবাবু একদিন গোপনে ডেকে বললেন: ব্যস্, এবার একেবারে খোর হয়ে গেছেন তো। আঙুলের ফাঁকেও দাগ পড়েছে, দাঁতেও লালচে আভা। দেখবেন, এদেরই মতো শেষটায় পান আর সিগারেটই না আপনাকে খেয়ে বসে।

হাসলাম। বিনোদবাবুর কাঁধে একখানা হাত রাখলাম, যেমন রেখে থাকি আমরা কোনো ছেলেকে দীক্ষা দেবার বেলায়। তারপর বললাম ধীরে ধীরে: বিনোদবাবু, যেমন আঁকড়ে ধরেছি, তেমনিই একদিন ছেড়ে দোব এর প্রয়োজন ফুরিয়ে গেলেই। খোর হয়ে যাবার কথা বললেন না? খোর কেন, একেবারে চুর হয়ে আছি আমরা একটি নেশায়, সে হচ্ছে দেশপ্রেমের নেশা, দেশকে ভালোবাসার নেশা। সে নেশা থেকে আমাদের যে রেহাই নেই, তা জানি। সেই নেশাটিকে জমিয়ে তোলবার জন্য যা বলবেন, তাই করবো, যে পথে যেতে বলবেন, তাই যাবো বিনা দ্বিধায়। আমার দেশের কাছে ব্যক্তিগত পান-সিগারেটের নেশা তো তুচ্ছ, সতীত্বও বড় কথা নয়। দেশ সবার ওপরে, তার কাছে তুচ্ছ সব কিছু। যদি প্রয়োজন হয়, এখানকার সমাজে ঢুকে কিছু অগ্নিস্ফুলিঙ্গ ছড়িয়ে দেবার জন্য পান-সিগারেট তো দূরের কথা, মদও খেতে দ্বিধা করবো না। হয়তো হরিমতীকেই আবার সাদরে ডেকে আনবো।

একটু চুপ করে থেকে আবার বললাম: বিনোদবাবু, কাদামাটি ধুয়ে দেবার ব্রত গ্রহণ করলে কাদামাটিতে নামতে হয়, বাইরে দাঁড়িয়ে জল ছিটোলে হবে কেন? কাদার মধ্যেই তো কমল ফোটে বিনোদবাবু। কমল চাইবেন আপনি, অথচ কাদায় নামবেন না, তা কি হয়?

বিনোদবাবু শুধু বললেন: আপনার সঙ্গে কথায় পেরে ওঠা অসম্ভব।

জেলের অভ্যন্তরের নিয়ম-কানুন ভঙ্গ করে যে আদালতে আপনার বিচার হবে, তাকে বলা হয় কেস্ টেবিল্। প্রতিদিন সকালবেলা সুপারিনটেনডেন্ট একবার সেই টেবিলে এসে বসেন। সদ্য-দণ্ডিত কয়েদী ও সদ্য জেলে আগত বিচারাধীন আসামী সবাইকে একে একে হাজির করা হবে, সুপার তাদের দেখে একখানা বিরাটাকার খতিয়ানে স্বাক্ষর করবেন।

এসব কাজ হয়ে গেলেই আপনার মামলা উঠবে। কোর্ট ইনসপেক্টার অথবা পাবলিক প্রসিকিউটররূপে এগিয়ে আসবেন সুধীন মুখার্জ্জী। সরকার পক্ষে মামলার বিবরণ দেবার পর সরকারী সাক্ষী-টাক্ষীর প্রয়োজন হয় না জেলের বিচারে। তৎক্ষণাৎ চার্জ্জসীট গঠিত হয়ে যায়। কখনো-সখনো এক-আধজন সরকারী সাক্ষীকে খাড়া করেন সুধীন মুখার্জ্জী। হয় ওয়ার্ডার, নয় তো আসামী নাইট ওয়াচম্যান কিংবা কনভিক্ট ওভারশিয়ার, যারা নিরপেক্ষভাবে সুধীন মুখার্জ্জীর শিখিয়েদেয়া কথাগুলোই তোতাপাখীর মতো আউড়ে যায়।

চার্জ্জসীট গঠনের পর আসামীর বক্তব্য শোনার রীতি জেলের কাজীর বিচারে কোথাও নেই। তবু যদি অভিযোগ মিথ্যা বলে যদি আপনি প্রতিবাদ জানান, তাহলে আর কিছুই হবে না, শুধু সুধীন মুখার্জ্জী একবারটি তাঁর খুদে চোখদুটি আপনার ওপর স্থাপন করবেন আর সঙ্গে সঙ্গে আপনার দণ্ডের পরিমাণ ও কঠোরতা বেড়ে যাবে। এর পরও মরিয়া হয়ে যদি সাফাই সাক্ষীর কথা তোলেন এবং তাদের হাজির করবার জন্য জিদ প্রকাশ করেন, তাহলে সুধীন মুখার্জ্জীর খুদে চোখদুটি হাসির ঘায়ে এবার বন্ধ হয়ে আসবে এবং কে বলবে, হয়তো কাজী সুপার এবার মৃত্যুদণ্ডেই দণ্ডিত করে বসবেন আপনাকে। মৃত্যুদণ্ড মানে বেত্রদণ্ড। আর সে দণ্ডাদেশের বিরুদ্ধে আপীল করবার কোনো দায়রা আদালত, হাইকোর্ট বা প্রিভি কাউন্সিল নেই।

সুধীন মুখার্জ্জীরসওয়াল একেবারে ভগবানের বাণী। কদাপি মিথ্যা বা পল্কা হতে পারে না।······

চল্লিশ ডিগ্রি থেকে দূরে সরে এলাম বটে, কিন্তু পেলাম সবাই একসঙ্গে থাকবার চমৎকার সুযোগ। তখন শীতকাল। বোধহয় ডিসেম্বর মাস। সম্মুখের প্রাঙ্গণে চমৎকার ওলকপির ক্ষেত, দূরে আলুর। এতে জল দেবার ব্যবস্থাটি ভারী সুন্দর। গাছের সারির পাশ দিয়ে-দিয়ে এমনিভাবে নালি কাটা আছে যে, জল কোথাও দাঁড়িয়ে থাকে না, ঐ নালি দিয়ে বয়ে চলে। একটি

সারি জলসিক্ত হয়ে যাবার পর তার মুখ বন্ধ করে দিয়ে অপরটির খুলে দেওয়া হয়। বিরাটাকার ওলকপি। অথচ তা কয়েদীদের জন্য তোলা হয় না, তোলা হয় বাইরের বাজারে বিক্রয়ের জন্য কিংবা হয়তো সুধীন মুখার্জীর বাড়ীর জন্য।

ভালোই দিনগুলো কেটে যাচ্ছিল। ভবিষ্যৎ একেবারে ভগবানের পায়ে সমর্পণ করে দিয়ে পরম নিশ্চিন্তে ছেলেদের বৈপ্লবিক নীতি শিক্ষা দিচ্ছিলাম।

ম্যাজিস্ট্রেট জেঙ্কিন্‌সের আদালতে আর একদিনের ঘটনা বলছি।—

সেদিনও দু'দিকের খাঁচায় আমাদের ঢুকিয়ে দেওয়া হলো। অবিনাশ দারোগা সহাস্যে এগিয়ে এসে মিঠে স্বরে আমার কুশলাদি জিজ্ঞেস করলেন। যথারীতি খগেন রায় দেরীতে এসে প্রবেশ করলেন হন্তদন্ত হয়ে, সবিনয়ে জানালেন যে, এবার স্যার তদন্ত শেষ করে ফেলেছি। শুধু মামলাটা যাতে মুন্সীগঞ্জে হয়, তার অনুমতির জন্য লেখা হয়েছে সরকারকে। সেটা এসে গেলেই স্যার—নইলে মামলা আমার রেডি স্যার···

জেঙ্কিন্‌স্ ভ্রূকুঞ্চিত করে মন্তব্য করলেন: But it is more than three months—

হ্যাঁ স্যার, হ্যাঁ স্যার, তা স্যার, তা স্যার করে যূপকাষ্ঠের পার্শ্বে এবার খগেন দারোগা নিজেই ছাগশিশুর মতো চিঁ চিঁ করে আর্তনাদ করতে লাগলেন: আর স্যার এক উইক, তার মধ্যেই আমি স্যার—

এমন সময় রঙ্গলাল আমার দিকে চাইতেই আমি ইশারায় জানিয়ে দিলাম যে, এখনো প্রত্যাহারের সময় আসেনি। কিন্তু রঙ্গলাল নিশ্চয়ই ভুল বুঝে ফেললো। একটু পর সে অকস্মাৎ জেঙ্কিন্‌স্‌কে বললো যে, তার কিছু বলবার আছে।

জিজ্ঞাসু নেত্রে চাইলেন জেঙ্কিন্‌স্: Yes! ···

রঙ্গলাল বললো: I want to speak in your chamber.

Gladly!—বলে জেঙ্কিন্‌স্ উঠে পড়লেন। আমিও প্রাণপণে ইশারা করে জানাতে চেষ্টা করলাম, এখনও নয়, এখনও নয়। দেখলাম রঙ্গলাল এবার বুঝতে পেরেছে এবং মৃদু হাস্যে অভয় দিচ্ছে। নিশ্চিন্ত হলাম। রঙ্গলালকে পুলিশ ম্যাজিস্ট্রেটের খাস কামরায় নিয়ে গেল, আমাদের নিয়ে চললো বারান্দায়।

বাইরে এসেই একেবারে মা'র সঙ্গে মুখোমুখি হয়ে গেল। হ্যাঁ মা, স্বয়ং মা, আমার মা, আমার দুঃখিনী মা! আমাদের সবার মা!

একে একে সবাই দু'হাতে তাঁর পদধূলি গ্রহণ করলাম। প্রত্যেককে জড়িয়ে ধরলেন মা ঝাপটে একেবারে বুকের সঙ্গে, ব্যথা-জর্জ্জর পঞ্জরের সঙ্গে···তারপর ডুকরে কেঁদে উঠলেন। আজও স্পষ্ট, অত্যন্ত স্পষ্টভাবে মনে পড়ে তাঁর সেই শোকাকুল অন্তরাত্মার আর্ত্তনাদ। একে একে জড়িয়ে ধরছেন সবাইকে আর ক্রন্দন-ভাঙ্গা স্বরে বলছেন: কতবার বারণ করেছি তোদের, কতবার সাবধান করে দিয়েছি এসব করতে যাসনি, যাসনি। শুনিসনি আমার কথা, শুনিসনি কারুর কথা। এখন কী করবো বলতে পারিস? বিষ খেয়ে আত্মহত্যা করবো কি? কিন্তু তবুও তো বাঁচানো যাবে না তোদের!

নেপাল আমাদের মধ্যে সবার চেয়ে ছোট ও পাড়ার সবার চাইতে বড়লোক পিতার কনিষ্ঠ ও আদুরে পুত্র। তাকে বুকে টেনে নিয়ে মা বলে উঠলেন: এতটুকু ছেলে, সেদিনও তোকে প্যান্ট পরে থাকতে দেখেছি রে, তুইও এই দলে মিশেছিস?

বিপদভঞ্জনকে জড়িয়ে ধরে বলে উঠলেন: বল্ তো, কী বলে প্রবোধ দোব তোর মাকে? কী বলে বোঝাবো? আমি ফিরে গেলেই তো সব মায়েরা এসে জিজ্ঞেস করবেন, কেমন দেখলেন ওদের, দিদি! কী বলবো তাঁদের?—কী জবাব দোব?—ইস্, কী কালো হয়ে গেছিস! কতখানি শুকিয়ে গেছিস!—কেন রে, দুনিয়ায় আর কি ছেলে ছিল না?

এগিয়ে এলাম আমি। মা আবার আমায় জড়িয়ে ধরলেন দু'হাতে। গালে এক চড় কষিয়ে দিয়ে বললেন: এই হারামজাদাই যত অনিষ্টের গোড়া। তুই-ই নষ্ট করেছিস সবাইকে—

প্রবোধ দিতে চেষ্টা করলাম প্রাণপণে: জানো না মা, জেলের মধ্যে খুব ভালো আছি আমরা। একসঙ্গে থাই, একই ঘরে গদী-আঁটা খাটে শুই। রীতিমতো ভালো খাওয়া, রোজ মাছ আর মাঝে মাঝে মাংস। কাজ নেই, কর্ম্ম নেই, খালি বই পড়ি আর গান করি। সবার মাকেই বলে দিও তুমি যে, আমরা ভালো আছি, বেশ ভালো। ওজন বেড়ে যাচ্ছে আমাদের। আর মামলার কথা যা বললে না, তাহলে শোন—

কিন্তু আর শোনানো হলো না। ঠিক এই সময় ম্যাজিস্ট্রেটের খাস কামরা

থেকে বেরিয়ে এল রঙ্গলাল আর কালাচাঁদ। অভিভূত মা যেন এদের দু'জনকে ভুলেই ছিলেন এতক্ষণ। এবার ছুটে এগিয়ে গেলেন এবং ওদেরকে ধরে প্রথমেই অত্যন্ত বেয়াড়া একটা প্রশ্ন করে বসলেন: তোরা দু'জন আবার আলাদা কেন রে?

দেখলাম, লজ্জায় ও ঘৃণায় রঙ্গলালের ফর্সা মুখমণ্ডল রক্তিম হয়ে উঠেছে। অসহ্য আবেগে কাঁপছে তার নিশ্চুপ অধর, চোখ তুলে মার পানে চাইতে পারছে না সে।···আবার এগিয়ে গেলাম আমি। দু'হাতে জড়িয়ে ধরে মাকে ফিরিয়ে নিয়ে এলাম, বললাম: ওরা দু'জন ভুল করে ফেলেছিল, পুলিশকে বলে দিয়েছিল কিছু কথা। কিন্তু মা, সেজন্য ভেবো না তুমি, ওরা কথা প্রত্যাহার করবে বলে কথা দিয়েছে—

রাজসাক্ষীদের দু'জনকে নিয়ে পুলিশ চলে গেল। মাকে ঘিরে ছেলেরা সব দাঁড়িয়েছিলাম, অকস্মাৎ শ্লেষ্মাজড়িত কণ্ঠের আওয়াজ পেয়ে তাকিয়ে দেখি, এতক্ষণ যাঁকে একেবারেই লক্ষ্য করিনি, লক্ষ্য করবার ফুরসতই পাওয়া যায়নি, তিনি হচ্ছেন আমার দূর সম্পর্কীয় কাকা মণিমোহন চক্রবর্ত্তী। সেই সুহাসিনীর বাবা, মণিমোহন কাকা। ঢাকা শহরের স্বনামধন্য মোক্তার এম. চক্রবর্ত্তী। আইনের অনেকগুলো দুর্ব্বোধ্য ধারা প্রাঞ্জল ভাষায় ব্যাখ্যা করে ঘড় ঘড় করে তিনি যা বললেন, তা সংক্ষেপে এই যে, আই বি-র দুয়ারে একবার ধর্ণা দিয়ে যখন কিছুতেই কিছু হলো না, তখন তিনি মাকে নিয়ে সোজা এসে হাজির হলেন একেবারে জেঙ্কিন্‌স্ সাহেবের আদালতে। এখানে ইন্টারভিউ এ্যালাউ করার কর্ত্তা আই বি নয়, ম্যাজিস্ট্রেট। অমুক ধারার অমুক উপধারার খ অধ্যায়ে বর্ণিত আইনের ব্যাখ্যায় অত্যন্ত পরিষ্কারভাবে বলা হয়েছে যে···ইত্যাদি, ইত্যাদি।

বুঝলাম, মণিমোহন কাকা একটা বীরত্বের কাজ করে ফেলেছেন। আইনের জ্ঞান যে তাঁর কত গভীর, সে ধারণা আমার পূর্ব্বেও যেমন ছিল না, এখনও নেই। কিন্তু তাঁর ছেদ ও যতিহীন অনর্গল বক্তৃতার মধ্য দিয়ে একটি স্বচ্ছ দরদী অন্তরের পরিচয় পেলাম। কৃতজ্ঞতা জানালাম মনে মনে।···

তারপর এলো বিদায়ের পালা। বারান্দার অপর প্রান্তে অবিনাশ দারোগার পুনরাবির্ভাব হওয়ায় বোঝা গেল আমাদের সময় উত্তীর্ণ। অতএব—

অতএব মণিমোহন কাকার পশ্চাতে মা কাঁদতে কাঁদতে চলে গেলেন। যন্ত্র-চালিত পুতুলের মতো আমরাও এসে উঠলাম ঢাকা অন্ধকার কয়েদী-গাড়ীতে।

পাশাপাশি বসলাম। দরজা বন্ধ হয়ে গেল। তালা পড়লো। মোটরের আওয়াজ শোনা গেল, গাড়ী চলছে।

চলছে তো চলছেই। পটুয়াটুলী, বাবুর বাজার, ইসলামপুর অতিক্রম করে চকবাজারের কাছাকাছি আসতেই ঝাঁকুনি লাগছে। রাস্তা খারাপ। একটু পরই তো জেলের ফটক। এতখানি পথ অতিক্রম করে এলাম একেবারে নীরবে। অনেক কথা বলেছি অন্য দিন, অনেক হেসেছি। আজ আর কেউ কথা কইলো না। কইতে পারলো না বুঝি। গলা বেয়ে কী যেন একটা ঠেলে ওপরে উঠছিল, বার বার চোখের কোণটা ভিজে-ভিজে উঠছিল…

—জেলের ফটক খুলে গেল। এবার নামতে হবে।

# ষোল

খগেন রায়ের এক উইক শেষ হতেই আবার আমাদের আনা হলো জেলের বাইরে। আদালতে সোজা না নিয়ে রাখা হলো হাজতে। আদালত প্রাঙ্গণের একপাশে এক সারি মাঝারি আকারের হাজতকক্ষ। প্রত্যেকটি কক্ষের সম্মুখেই ছোট একটি বারান্দা, বারান্দাও ছাদহীন কক্ষের মতো, তার সম্মুখে কাঠের দরজা।

আমাদের পাশের কক্ষেই রাখা হয়েছে রঙ্গলাল আর কালাচাঁদকে। সেদিন জেঙ্কিন্‌স্‌কে কী বলেছে রঙ্গলাল, জানতে পারা যায়নি। জানা দরকার। স্বীকৃতি প্রত্যাহারের কথা পূর্ব্বাহ্লেই বেফাঁস হয়ে গেলে আই বি সতর্ক হয়ে পড়বে যে!

মাঝে মাঝে খাঁকি পোশাক-পরা স্মার্ট সহ-দারোগারা এসে খোঁজ নিয়ে যাচ্ছেন আমাদের। ছু'-একটা গালগপ্পও করছেন। প্রবোধ দিচ্ছেন, ম্যাজিস্ট্রেট সরজমিন তদন্তে কোথায় গেছেন, এলেই আমাদের নিয়ে যাবেন তাঁর কাছে। বেশীক্ষণ আর হাজতভোগ করতে হবে না। আর একবার এসে বললেন যে, মণি চাটার্জ্জী নামে এক ভদ্রলোক এসেছেন আপনাদের বিপদভঞ্জনবাবুর সঙ্গে দেখা করতে। কিন্তু ইণ্টারভিউ-এর পারমিশন—

অকস্মাৎ অনুরোধ জানালাম: একটা সিগারেট দেবেন দারোগাবাবু? অনেকক্ষণ খাইনি কিনা, গলাটা—

বিলক্ষণ!—বিচলিত হয়ে উঠলেন তিনি: কিন্তু দ্বিজেনবাবু, সিগারেট তো আমি খাইনে।—আচ্ছা, আপনাকে এনে দিচ্ছি।

বললাম: থাক্, থাক্, আর কিনতে হবে না। তার চাইতে এক কাজ করুন না, ঐ যে মণি চাটার্জ্জীর নাম করলেন না, ওকে বলুন, ও ছুটো সিগারেট কিনে দেবে'খন। কেমন?

স্মার্ট সহ-দারোগা বেরিয়ে গেলেন। ছেলেরা মুখ চাওয়াচাওয়ি করতে লাগলো, কারণ সবাই নিশ্চিতভাবে জানে, সিগারেট আমি খাইনে। বিপদভঞ্জন জিজ্ঞেস করলো: সে কি দাদা, সিগারেট?

Nothing is unfair in war!—তার পিঠ চাপড়ে দিয়ে বললাম: পঞ্চাশ টাকার এ এস আই-কে সম্বোধন করেছি, দারোগাবাবু! সিগারেট খাবার পয়সা

নেই যার, সে যদি বিনে-খরচায় একটা টান মারবার সুযোগ পায়, তাহলে ছাড়বে কেন তা ? কিন্তু আমি ওকে দেবো না।

সহ-দারোগা ফিরে এলেন দুটো সিগারেট নিয়ে, সঙ্গে দেশলাই। হাতে দিয়ে বললেন : দেখবেন দ্বিজেনবাবু, আর যেন কেউ টের না পায় আপনাকে সিগারেট দেবার কথা, তাহলে আমার চাকরি—

বাধা দিয়ে বললাম : ছিঃ ছিঃ, বলেন কি ? আমার অনুরোধ রাখলেন আপনি, এর পর আপনার সঙ্গে বিশ্বাসঘাতকতা করবো, দারোগাবাবু ? তা কি হয় ?

কেশিয়াড়ীতে সিগারেট খেতে হয়েছিল বলে সিগারেট ধরাবার ও ধূমপানের কায়দাটা আমার বেশ রপ্ত হয়ে গেছে। কিন্তু ভদ্রতা করে এ এস আই দেশলাই জ্বালালেন, আমি সিগারেট ঠোঁটে চেপে মুখখানা এগিয়ে দিলাম। তারপর এক মুখ ধোঁয়া ছেড়ে বলে দিলাম : মণি চাটার্জ্জীর দেশলাইটা দিতে যাচ্ছেন তো, দয়া করে একটা কাজ করবেন ? খবর নিয়ে আসবেন ম্যাজিস্ট্রেট সাহেব তদন্ত করে ফিরেছেন কিনা ?

নিশ্চয়ই আসবো।—

মূর্খ এ এস আই বেরিয়ে যেতেই আমার প্ল্যান ব্যাখ্যা করলাম। ছোট এক টুকরো কাগজে পেন্সিল দিয়ে খগেন লিখলো :

জেঙ্কিন্‌স্‌কে কী বলেছো জানিও। প্রত্যাহারের কথা আই বি যেন ঘুণাক্ষরেও না জানতে পারে। ওদের তাল দিয়ে যাবে আর কালাচাঁদকে সর্ব্বদা রেডি রাখবে। মামলা হবে মুন্সীগঞ্জে। সেখানে ঠিক কোন্ সময় প্রত্যাহার করতে হবে আমি ইশারায় জানিয়ে দেবো।

কাগজখানা সাবধানে মুড়ে ফেলা হলো। তারপর দ্বিতীয় সিগারেটটি থেকে সাবধানে কিছু তামাক পাতা বার করে নিয়ে কাগজটি তার মধ্যে পুরে দিয়ে আবার পাতা দিয়ে বন্ধ করে দেওয়া হলো। খানিকক্ষণ পর স্মার্ট এ এস আই ফিরে আসতেই অনুরোধ জানালাম : দেখুন দারোগাবাবু, একটা অনুরোধ জানাবো, রাগ করবেন না যেন। ওধারে যে দু'জন আছে, জানেনই তো ওরাও একই মামলার আসামী ; ওর মধ্যে রঙ্গলালবাবু সিগারেট খান। আমি খাচ্ছি আর ওই ভদ্রলোক পাচ্ছেন না, এটা যেন ভারী খারাপ দেখাচ্ছে। আমায় যখন দিয়েছেন খেতে, তখন ওকেও একটা দিলে আমরা খুশী হই। যদি কিছু মনে না

করেন, তাহলে এই সিগারেটটাই না হয়—কেন আবার মিছে চাইতে যাবেন ?

স্মার্ট এ এস আই খুব স্মার্টভাবে ফাঁদে পা দিয়ে বসলেন। রঙ্গলাল যে আমার ভাই, তা এদের জানবার কোনো কারণ নেই। তাই আমার হাত থেকে সিগারেটটি নিয়ে নির্ব্বিবাদে দিয়ে এলেন রঙ্গলালকে, বলে এলেন যে, ওধারের দ্বিজেনবাবু ওটা পাঠিয়ে দিয়েছেন।

প্রমাদ গনলো রঙ্গলাল। দাদা পাঠিয়েছেন সি—গা—রে—ট ? ··কিন্তু পরমুহূর্ত্তেই আসল ব্যাপারটি বুঝে ফেলতে দেরী হলো না তার। দেশলাইয়ের কাঠি জ্বালিয়ে দিয়ে এ এস আই বেরিয়ে যেতেই সে সিগারেটটি ছিঁড়ে ফেললে।

১৯৩১ সালে আলীপুর সেনট্রাল জেলে থাকাকালীন জেলার মিঃ সোয়ানকে একবার জব্দ করেছিলাম। জব্দ করে কাজ হাসিল করেছিলাম বটে, তবে বেশী দিন চালাতে পারিনি। একদিন একেবারে হাতে-নাতে ধরা পড়ে যাই। ঘটনাটা বলি।

ফাঁসির হুকুম নিয়ে দীনেশ গুপ্ত ফাঁসির সেল-এ চলে যাবার পর এলেন মনাদা' অর্থাৎ বরিশালের মনোরঞ্জন গুপ্ত। ১৬নং সেলস-এ মাত্র আমরা দু'জন রাজনৈতিক বিচারাধীন আসামী। দেশে তখন আইন অমান্য আন্দোলন পুরোদমে চলছে। কংগ্রেসের নেতৃবৃন্দ গ্রেপ্তার হবার পর আন্দোলনের নেতৃত্ব গ্রহণ করবার জন্য জনসাধারণই এগিয়ে এসেছে। ভারতবর্ষের সমস্ত জেল সত্যাগ্রহীতে ভর্ত্তি। আলীপুর জেলে তখন অন্যান্যের সঙ্গে ছিলেন সুভাষচন্দ্র, যতীন্দ্রমোহন, বড়দা' ( হেমচন্দ্র ঘোষ ), সত্যদা' ( মেজর সত্য গুপ্ত ), বিপিনদা' ( বিপিনবিহারী গাঙ্গুলী ), হরিদা' ( হরিকুমার চক্রবর্ত্তী ), স্বামী জ্ঞানানন্দ, মদনমোহন বর্ম্মণ প্রভৃতি।

মনাদা' কিছুদিন ফেরারী থাকবার পর ডালহৌসী বোমার মামলা সম্পর্কে গ্রেপ্তার হয়ে এসেছেন আর আমি গ্রেপ্তার হয়েছি একটি রিভলভার চুরির ব্যাপারে। অন্যান্য নেতা এসেছেন আইন অমান্য আন্দোলনের বন্দীরূপে। তাই জেলের সাধারণ নিয়মে তাঁদের সঙ্গে মনাদা'র বা আমার যোগাযোগ একেবারে নিষিদ্ধ। এই নিষিদ্ধ কাজটাই কিভাবে সিদ্ধ করা যায়, তা নিয়ে পরামর্শ চললো মনাদা'র সঙ্গে।

জেলের মাঝখানে একটি সেনট্রাল টাওয়ার। দোতলা টাওয়ারের ছাদে ভোর থেকে সন্ধ্যা পর্য্যন্ত একজন সশস্ত্র সিপাই প্রহরায় রত থাকে। ওখান থেকে জেলের বিভিন্ন ইয়ার্ড দেখা যায়। তাই ইয়ার্ডের সিপাই ছাড়াও এই সিপাইটি সবগুলি ইয়ার্ডের উপরই শ্যেনদৃষ্টি রাখতে পারে। টাওয়ারের নীচের তলায় একটি ছোটখাটো গীর্জ্জা। প্রতি রবিবারে বাইরে থেকে পাদরী সাহেব আসেন খ্রীষ্টান বন্দীদের সমক্ষে বাইবেল পাঠ ও ব্যাখ্যা শোনানো ও জগৎপিতা যীশুর উদ্দেশ্যে প্রার্থনা সভা পরিচালনার জন্য। সকাল সাতটা থেকে আটটা পর্য্যন্ত গীর্জ্জায় খ্রীষ্টান বন্দীদের সমাবেশ হয়।

টাওয়ারের দোতলায় অবস্থিত জেলের লাইব্রেরী। বন্দীদের জন্যই লাইব্রেরী। সুপার সাহেব প্রতি বৎসর নিজের পছন্দমতো বই কিনতেন। নিজের, মানে, সত্যিই নিজের ও জেলার, ডেপুটি জেলার প্রভৃতি স্টাফদের। সে যুগে আলীপুর জেলে প্রায় সময়ই হয় সাহেব, নয়তো অ-বাঙালী সুপার ও জেলার থাকতেন। ফলে ইংরেজী বই কেনা হতো বেশী। কর্ত্তাদের ব্যক্তিগত রুচি ও পছন্দ অনুযায়ী প্রায়ই আসতো সস্তা রোমাঞ্চকর গোয়েন্দা সিরিজ কিংবা যৌন-বিষয়ক গ্রন্থ।

বন্দীরা লাইব্রেরীতে গিয়ে বই নিয়ে আসতে পারতেন। অবশ্য আমাদের মতো বোমা বা রিভলভারের আসামীরা নয়। তাঁরা টাওয়ারের লাইব্রেরীতে আসা দূরে থাক, ইয়ার্ডের বাইরেই আসতে পারতেন না। সত্যাগ্রহী হিসেবে বন্দী দাদারা ঐ রহস্যরোমাঞ্চ সিরিজ বা যৌনবিজ্ঞান সম্বন্ধে আদৌ আগ্রহশীল না হলেও নিয়মিতভাবে লাইব্রেরীতে আসতেন, বই ঘাঁটাঘাঁটি করে চলে যেতেন। আইন অমান্য আন্দোলনের বন্দী বলে তাঁদের বাধা দেয়া হতো না।

দোতলায় ওঠবার লোহার সিঁড়িটি টাওয়ারের বাইরে দিয়ে উঠেছে এবং তা আমাদের ১৬নং সেলস-এর দিকেই। ফলে, দাদারা প্রায়ই সিঁড়ির ওপর দাঁড়িয়ে আমাদের সঙ্গে ইশারায় ও হস্তসঞ্চালনে সংবাদ আদানপ্রদান করতেন। কিন্তু নিঃশব্দে কি আর সব কথা বলা যায়? সুতরাং—

সুতরাং একদিন সোয়ান আসতেই আমি জিজ্ঞেস করলাম যে, লাইব্রেরীর বই আমরা পেতে পারি কিনা। তৎক্ষণাৎ অসম্মতি জানিয়ে সোয়ান ব্যাখ্যা করে বললেন যে, আইন অনুযায়ী দণ্ডিত আসামীরাই শুধু লাইব্রেরীর বই পেতে পারে। আমরা বিচারাধীন। সুতরাং—

সুতরাং আর-একদিন সোয়ানকে বললাম: সাহেব, বসে বসে তো আর সময় কাটতে চায় না। হিন্দু আমি, হিন্দুধর্ম্মের সবগুলো শাস্ত্র একেবারে আমার কণ্ঠস্থ আছে। শুধু হিন্দুধর্ম্ম কেন, মুসলমানধর্ম্ম, জৈনধর্ম্ম প্রভৃতি সব ধর্ম্মেরই বই আমি পড়েছি। পড়িনি শুধু খ্রীষ্টধর্ম্মের বই অর্থাৎ বাইবেল—

You are unfortunate! বলে উঠলেন সোয়ান: আমাদের ধর্ম্মের মতো ধর্ম্ম দুনিয়ায় আর দু'টি নেই। ছাখোনা, পৃথিবীর এক-তৃতীয়াংশ অধিবাসী খ্রীষ্টানধর্ম্মে দীক্ষিত।

পরিসংখ্যান সম্বন্ধে আদৌ কোনো তর্ক না তুলে বলে উঠলাম: সত্যি?

সোয়ানের কথায় তখন আবেগ এসে গেছে। বক্তৃতার সুরে বলতে লাগলেন: মুসলমানদের ধর্ম্ম ও তোমাদের ধর্ম্ম তো আমাদের ধর্ম্মেরই নকল করে তৈরী। সব চাইতে প্রাচীন এই খ্রীষ্টধর্ম্ম। তোমাদেব কৃষ্ট বা কৃষ্ণ তো ক্রাইষ্টেরই অনুকরণ। ধর্ম্মহীন অন্ধকার জগতে লর্ড যীশু বললেন: Let there be light and there was light, তিনি বললেন—

কিন্তু যীশুর আব কিছু বলবার দরকার নেই, এতেই যথেষ্ট! গদগদ কণ্ঠে বলে উঠলাম: বাঃ, চমৎকার বাণী তো! বললেন, আলো হোক আর অমনি আলো জ্বলে উঠলো! এই তো প্রকৃত ধর্ম্ম আর এই তো জগৎ পরিত্রাতার যোগ্য বাণী। অন্ধকারে যাঁরা কুঁকড়ে মরছে, যেন ইলেকট্রিক সুইচ অন্ করে তাদের ঘরে আলো জ্বেলে দিলেন। কিংবা হয়তো অন্-ও করতে হলো না, ম্যাজিসিয়ানের মতো ম্যাজিক ওয়াণ্ডখানা বাতাসে তরবারির মতো ঘুরিয়ে দিলেন, ব্যস্, আলোয় আলোময়!

সোয়ানের মুখে হাসি দেখা গেল: Then you appreciate the Christianity?

Certainly! তৎক্ষণাৎ সায় দিয়েই মুখখানা অন্ধকাব কবে বললাম: কিন্তু এমনি যে First class first ধর্ম্ম, সেই ধর্ম্মেরই কিছু জানা নেই আমার। জানবার কি কোনো উপায়ই নেই মিঃ সোয়ান? লাইব্রেরীতে এমন কোনো বই—

বাধা দিলেন সোয়ান: Do one thing—লাইব্রেরীর বই তুমি পাবে না, আইন নেই—I can do for you one thing—আমার বাড়ীতে New Testament আছে, সেখানা তোমায় দোব। But mind you, শুধু পড়বার

জন্য। যদি হারিয়ে ফেল বা তার একখানা পৃষ্ঠা এদিক-ওদিক কর, তাহলে Mrs Swan would kill me straight, বুঝলে ?

তথাস্তু।

মনাদা' বললেন: কৌশলের প্রথম স্তর অতিক্রম করেছো, দ্বিতীয় স্তর অত্যন্ত কঠিন। সেখানে বুদ্ধির খেলায় সোয়ানকে ঘায়েল করতে পারলে তবেই বুঝবো পাকা খেলোয়াড়।

ঘায়েল করতে খুব দেরী হলো না। মন দিয়ে না হোক, কার্যোদ্ধারের জন্য যতটুকু অভিনিবেশ দরকার, ততটুকু দিয়ে নিউ টেস্টামেন্টের বাছা বাছা গোটাকতক বয়েত মুখস্থ করে ফেললাম। সোয়ান এলেই তার দু' একটা আউড়ে প্রশংসা ও কৃতজ্ঞতায় একেবারে ডগমগ হয়ে উঠতে লাগলাম। নিত্য নতুন সুসমাচার শুনে এবং আমার সুনিবিড় ভক্তির উচ্ছ্বাস দেখে সোয়ান প্রথম প্রথম খুশী, পরে একটু একটু করে পরিতৃপ্ত, তারপর বিস্মিত বিগলিত এবং অবশেষে একেবারে সম্মোহিত হয়ে পড়লেন। সম্মোহিত সোয়ানের কানে তখন গুঁজে দিলাম চূড়ান্ত খেলার উপক্রমণিকা: শুধু যে এই ধর্ম্মই best তা নয়, অন্যান্য ধর্ম্ম যে এই ধর্ম্মেরই ব্যর্থ নকল তাই নয়, আমার মাঝে মাঝে কি মনে হয় জানেন মিঃ সোয়ান, মনে হয় কুসংস্কারাচ্ছন্ন হিন্দুধর্ম্ম ত্যাগ করে আমি উদার খ্রীষ্টধর্ম্মই গ্রহণ করি।

সীমাপরিসীমাহীন ভক্তি। সোয়ান একেবারে গলে গেলেন। বুকের সম্মুখে বাতাসে একটি ক্রস চিহ্ন এঁকে অনুরোধ জানালাম ভক্তি গদগদ কণ্ঠে: May I not attend the prayer ?

Of course। তৎক্ষণাৎ হুকুম দিলেন সোয়ান: Christianity-র প্রতি তোমার ভক্তির তুলনা নেই। তুমি তাই Christianity embrace করতে চাও, I understand and appreciate the depth of your faith—তাই গীর্জ্জায় তোমার যাবার পথে কোনো বাধাই থাকতে পারে না।

ব্যস, হুকুম হয়ে গেল। প্রতি রবিবার সকাল সাতটার মধ্যেই বাইবেল-হাতে সুবোধ বালকটির মতো ইয়ার্ড থেকে বেরিয়ে যাই সেনট্রাল টাওয়ারের নীচে গীর্জ্জায়। আলখাল্লা পরা দাড়িওয়ালা পাদ্রী অর্দ্ধনিমীলিত নেত্রে বাইবেল পাঠ শুরু করেন:.....Judge not, that ye be not judged. For with what judgement ye judge, ye shall be judged: and

with what measure ye mete, it shall be measured to you again……শ্রোতারা সবাই পাদ্রীর দেখাদেখি চক্ষু নিমীলিত করেন ও মাঝে মাঝেই 'আমেন' 'আমেন' বলে ওঠেন আর সেই অবসরে পশ্চাৎ দিকের বেঞ্চ ছেড়ে সুট্ করে আমি বাইরে বেরিয়ে পড়ি এবং পূর্ব্ব ব্যবস্থামতো সত্যাগ্রহী বন্দী ইয়ার্ডের দিক থেকে দাদারা এসে পড়েন। মনাদা'র প্রেরিত সংবাদগুলি তাঁদের দিই, তাঁদের প্রেরিতব্য সংবাদগুলি সংগ্রহ করি। আমার নিজের কথাও কিছু বলি ও দাদাদের উপদেশ গ্রহণ করি। মাঝে মাঝে মনাদা'র লেখা চিঠিও দিই তাঁদের হাতে, আবার তাঁদের অথবা তাঁদের মারফত অপর বন্দীর প্রেরিত চিঠিও বহন করে নিয়ে আসি মনাদা'র কাছে। গীর্জ্জার মধ্যে পাদ্রীর কণ্ঠ শোনা যায়ঃ Ask, and it shall be given you; seek, and ye shall find; knock, and it shall be opened unto you: For everyone that asketh receiveth; and he that seeketh findeth; and to him that knocketh it shall be opened… আর বাইরে চলে আমাদের দ্রুত অনুচ্চ সলাপরামর্শ, চলে চিঠির আদান-প্রদান। দ্রুত এজন্য যে, কখন যে অতর্কিতে সোয়ান এদিকে এসে পড়বেন, কে বলতে পারে! টের পেয়ে গেলে আর রক্ষে রাখবেন না।

একদিন সত্যিই টের পেয়ে গেলেন। ধরা পড়ে গেলাম একেবারে হাতে-নাতে।

সে রবিবারও যথারীতি এসেছি গীর্জ্জায় অন্ধকার হিন্দুধর্ম্ম ত্যাগ করে খ্রীষ্টধর্ম্মের আলোকে সঞ্জীবিত হতে। যথারীতি স্বামী জ্ঞানানন্দ দরজার বাইরে রাস্তায় এসে গেছেন। যথারীতি দাড়িওয়ালা পাদ্রীর চক্ষু নিমীলিত হলো, শ্রোতাদেরও যথারীতি চোখ বন্ধ হলো, পাদ্রী শুরু করলেনঃ Behold, I send you forth as sheep in the midst of wolves: be ye therefore wise as serpents……আমিও যথারীতি সুড়ুক করে বেরিয়ে পড়লাম। স্বামীজীর সঙ্গে কয়েক মিনিট কথা বলবার পরই অকস্মাৎ সোয়ান সম্মুখে এসে হাজির!

সার্পেন্টের মতো আর ওয়াইজ হওয়া হলো না, সোয়ান বলে উঠলেনঃ I see, so this is the trick you have been playing?

বলতে চেষ্টা করলাম যে, urinal-এ যাবো বলে সেইমাত্র বেরিয়েছি, কিন্তু

সোয়ান জেলার। জেলের অভ্যন্তরে urinal-এ যাবার ফাঁকি দিয়ে সিপাই ও বন্দী সবাই যে পিঠ বাঁচাতে চায় এবং এটা যে একটা অত্যন্ত সহজ বাজে ওজর, জেলার তা ভালোভাবেই জানেন। তাই আমার কথায় কান না দিয়ে বললেন: বাইবেল ও খ্রীষ্টধর্ম্মের প্রতি তোমার অনুরাগ একটি ভাঁওতা। আসল কথা, এদের সঙ্গে দেখা করাই তোমার উদ্দেশ্য।—move on, move on to your Yard—জলদি চল।

আর দ্বিরুক্তি করা চলে না। পকেট থেকে নিউ টেস্টামেন্টখানা বার করে সোয়ানের হাতে তুলে দিয়ে সুবোধ বালকের মতো তাঁর আগে আগে এসে ১৬নং সেলস-এ প্রবেশ করলাম।

১৯৩৬ সালের জানুয়ারী মাসের প্রথম দিকে সদলবলে আবার এলাম সেই মুন্সীগঞ্জ মহকুমা জেলে। জেনানা ফাটকে রাখা হলো রঙ্গলাল আর কালাচাঁদকে। একবার এসেছিলাম আইনভঙ্গের অপরাধে। সে অভিযোগ ছিল সামান্য। এবার এসেছি বিক্রমপুর ষড়যন্ত্র মামলার প্রধান আসামীরূপে। সুতরাং কর্ত্তৃপক্ষের সতর্কতার সীমা নেই।

কালীপদ মৈত্র বদলী হয়ে গেছেন কিংবা রিটায়ার করেছেন। তাঁর স্থানে মহকুমা হাকিম হয়ে এসেছেন রায় বাহাদুর ভবেশচন্দ্র রায়। স্পেশ্যাল ম্যাজিস্ট্রেট-রূপে আমাদের বিচার করবেন ইনি। মহকুমা হাকিমের ক্ষমতা মাত্র দুই বা বড় জোর তিন বৎসর কারাদণ্ড, আর স্পেশ্যাল ম্যাজিস্ট্রেটরূপে ইনি সাত বৎসর পর্য্যন্ত দণ্ড দিতে পারবেন। কেরানী সুরেন মৈত্রকেও দেখলাম না। তিনিও বদলি হয়ে গেছেন। সেবার এসে বারেন্দ্রযুগলের দাপটে জেলের যে দুর্দ্দশা দেখেছিলাম, এখন যেন ততটা শোচনীয় মনে হলো না।

মামলার জন্য আমরা প্রস্তুত হয়ে গেছি। বাইরের আত্মীয়-স্বজনেরা একত্র হয়ে পাকাপাকিভাবে নিয়োগ করেছেন ঢাকার রজনী দাসকে আর তাঁর জুনিয়র-রূপে কাজ করবার জন্য মুন্সীগঞ্জের মোক্তার জিতেন চক্রবর্ত্তীকে। শ্রীশ চাটার্জ্জী ঢাকা ছেড়ে আসতে পারবেন না। শেষ পর্য্যন্ত খগেন রায় অভিযোগপত্র পেশ করতে পেরেছেন মাত্র আমাদের ছ'জনের বিরুদ্ধে—রঙ্গলাল, কালাচাঁদ, খগেন, অনাথ, বিপদভঞ্জন ও আমি। অবশিষ্ট সবাইকে ছেড়ে দেওয়া হয়েছে।

আই বি-র যথাকর্ত্তব্য তারা বেশ উৎসাহের সঙ্গেই করছে। তারা রটিয়ে দিয়েছে যে, এরা মারাত্মক আসামী। গভীর রাত্রে জেলের দেয়ালের বাইরে থেকে এদের লোক এসে উচ্চৈঃস্বরে কথা কয় এদের সঙ্গে। নিজেরা তো ফাঁদে আটকে গেছে। রেহাই পাওয়া তো দূরের কথা, হয়তো যাবজ্জীবন দ্বীপান্তরই হয়ে যাবে। জেল থেকে আর বেরিয়ে যাবার উপায় নেই। তাই সাংঘাতিক সব সংবাদ এরা পাচার করে দিচ্ছে বাইরে চ্যালাচামুণ্ডা যারা এখনো রয়ে গেছে, তাদের কাছে। সুতরাং প্রমাদ গনলেন সরকারী বুদ্ধিবিভাগ। মুন্সীগঞ্জ সাব-জেলের ইতিহাসে যা কোনোও দিন হয়নি, হয়তো ভবিষ্যতেও যা কোনোদিন হবে না, তাই হলো। বারোজন সশস্ত্র গাড়োয়ালী সেনার একটি স্কোয়াড ঢাকা থেকে এসে পড়লো এখানে। জেলের কাছেই পড়লো তাদের তাঁবু। চব্বিশ ঘন্টা তারা বাইরে থেকে জেলের দেয়াল পাহারা দিতে লাগলো বন্দুক কাঁধে। শুধু তাই নয়। আমাদের শাগরেদরা কখন এসে ম্যাজিস্ট্রেটের ওপর গুলী চালিয়ে দেবে কে জানে! তাই সতর্কতামূলক ব্যবস্থা হিসেবে ভবেশ রায়ের একজন রিভলভারধারী দেহরক্ষী নিযুক্ত হলো। অর্থাৎ সংবাদ সরবরাহ প্রতিষ্ঠান মারফত কাগজে কাগজে বিক্রমপুর ষড়যন্ত্র মামলার আসন্ন আরম্ভের সংবাদ ছাপিয়ে, জেলের বাইরে গাড়োয়ালী সান্ত্রী বসিয়ে, ম্যাজিস্ট্রেট ভবেশ রায়ের দেহরক্ষী নিয়োগ করে এবং সর্ব্বাপেক্ষা মারাত্মক whispering campaign চালিয়ে আই বি-রা আবহাওয়া এমনি উত্তপ্ত করে তুললো যে, অবধারিতভাবেই সবাই বুঝে নিলেন, দ্বিজেন গাঙ্গুলী এবার সত্যিই তাহলে পরাজিত হলেন।······

মুন্সীগঞ্জে মামলা আরম্ভের দিনটিতে আদালতে যে নাটকাভিনয় হয় আজও তা বেশ মনে আছে।

অফিসের বাবুর মতো তাড়াতাড়ি স্নানাহার সেরে নিলাম আমরা। জেল-গেটের বাইরে এসে দেখি বারোজন সশস্ত্র গাড়োয়ালী সেনা আমাদের নিয়ে যাবার জন্য অপেক্ষা করছে। শ্লোপ আর্ম করে দাঁড়িয়ে আছে তারা। মাথায় একটা বুদ্ধি খেললো। অর্ডার দিলাম:

ফল্ ইন

আইজ—ফ্রণ্ট

রাইট—টার্ণ

কুইক—মার্চ্চ

এগিয়ে চললো বেঙ্গল ভলান্টিয়ার্স গাড়োয়ালীদের পায়ের সঙ্গে পা মিলিয়ে। একেবারে নিখুঁত মার্চ্চ! হাই স্কুলের পেছন দিয়ে এসে খালের ওপরকার বৃহৎ কাঠের সেতু পার হয়ে আদালত প্রাঙ্গণে পড়লাম। সেনাবাহিনী থামবার সঙ্গে সঙ্গেই হুকুম দিলাম: হল্ট।

আদালত কক্ষে প্রবেশ করামাত্রই দরজা বন্ধ করে দেয়া হলো, প্রহরায় দাঁড়িয়ে গেল সশস্ত্র একজন পুলিশ। আই বি-র অনুমতিপত্র ব্যতীত সাধারণের প্রবেশ নিষেধ। কক্ষ লোকে লোকারণ্য। উকিল-মোক্তারে একেবাবে ঠাসা, তাছাড়া কিছু দর্শক আর এসেছেন ফুলদা', অনাথের দাদা, মণি এবং আরো ক'জন। কোর্ট ইনসপেক্টার শক্ত ক্রিজওয়ালা খাঁকি ট্রাউজার পরে এসেছেন, রিভলভারের থাপ ও বেল্ট বার্নিশ করা, পিতলের চাকতিগুলো ঝকঝক করছে। এক পাঁজা ফাইল ও কাগজপত্র নিয়ে এসেছেন শ্রীনগর থানার অফিসার-ইন চার্জ্জ খগেন রায় জুনিয়র কাউন্সিলের মতো। আমাদের মোক্তার জিতেন চক্রবর্ত্তী উসখুস করছেন, রজনী দাস ঢাকা থেকে এখনো এসে পৌঁছোননি। অতি সাধারণ দর্শকের মতো সাদা পোশাকে প্রথম বেঞ্চির এক পার্শ্বে ভালো মানুষটির মতো বসে আছেন অবিনাশ দারোগা—বোধহয় গ্র্যাসবি সাহেবের প্রতিনিধি হিসেবে।

মোটা কাঁচে ঢাকা ম্যাজিস্ট্রেটের আসন। ওপারে বসে আছেন গাম্ভীর্য্যের খোলস পরে রায় বাহাদুর ভবেশ বায়। স্পেশ্যাল ম্যাজিস্ট্রেটরূপে প্রত্যেক দিনের শুনানির জন্য পাবেন ২০০৲ টাকা করে অতিরিক্ত পারিশ্রমিক।

মামলা শুরু করবার জন্য আদেশ উচ্চারণ করতেই জিতেন চক্রবর্ত্তী আপত্তি জানিয়ে বললেন যে, আসামীপক্ষের প্রধান উকিল রজনী দাস ঢাকা থেকে এখনো এসে পৌঁছোতে পারেননি, তাই আধ ঘন্টা সময় দিতে আজ্ঞা হোক।

আজ্ঞা হলো। রঙ্গলাল কাঁচের ওপার থেকে আমার পানে চাইলো, আমি মৃদু হাস্য করলাম মাত্র। সেও হাসলো। এই হাসি কিন্তু অবিনাশ দারোগা দেখে ফেললেন এবং আমার দিকে তাকিয়ে এমনিভাবে মুখবিকৃতি করলেন যেন বোঝাতে চাইলেন, হাসি! ও হাসির অর্থ আমি জানি। কিন্তু ওতে আর

ফল হবে না, বন্ধু, রোগ এখন হাকিমের বাইরে। তার চাইতে বরং রাম নাম উচ্চারণ কর, খাটিয়ার অর্ডার দাও, আম কাঠের জোগাড় দেখ!……

আধ ঘন্টা শেষ হয়ে যেতেই ইনসপেক্টার আবার আবেদন জানালেন, জিতেন চক্রবর্ত্তীও পাল্টা আবেদনে আরও আধ ঘন্টা সময় চাইলেন। কিন্তু এবার হাকিম হুকুম দিলেন: মামলা শুরু হোক। We can't wait any longer!

রঙ্গলাল আর কালাচাঁদকে একেবারে হাকিমের পাশে এগিয়ে নিয়ে যাওয়া হলো। রঙ্গলাল আর একবার চাইলো আমার পানে। এবার ভেল্‌কি দেখাতে আর ভুল করলাম না। ইশারায় জানিয়ে দিলাম: This is the time—

অবিনাশ দারোগা আবারও লক্ষ্য করেছেন আমায়। কিন্তু অবজ্ঞার চাপা হাসিতে মুখমণ্ডল তাঁর বিকৃত মনে হলো।…কিন্তু কতক্ষণ, কতক্ষণ তোমার এই আত্মম্ভরিতা, এই অবজ্ঞা?

যেই ইনসপেক্টার আসামীদের তালিকা পাঠের পর রাজসাক্ষী দু'জনকে পরিচয় করিয়ে দিতে গেলেন, অমনি রঙ্গলাল ইংরেজীতে বললো: I have something to say, Sir!

বেশ, বল।—ভবেশ রায় জিজ্ঞাসুনেত্রে চাইলেন।

আমি যা বলেছি, পুলিশের শিখিয়ে দেওয়া কথা বলেছি। সুতরাং আমার বিবৃতি আমি withdraw করছি।—বলেই সে বার বার চিমটি কাটলো কালাচাঁদের হাতে।

সে কিন্তু রঙ্গলালের কথায় সায় দিল না পূর্ব্ব-ব্যবস্থামতো। কাঠের মতো শক্ত হয়ে দাঁড়িয়ে রইলো। ভবেশ রায় জিজ্ঞেস করলেন: তুমি withdraw করছো কি?

নির্লজ্জ কালাচাঁদ মৃদুস্বরে জবাব দিল: না।

ভবেশ রায় হুকুম দিলেন: Then it is evident that Rangalal Ganguly is not a witness, but an accused. He may be led to the accused box!

বেরিয়ে এল রঙ্গলাল গটগট করে। আমাদের কাঠগড়ায় উঠে আসতেই সর্ব্বাগ্রে বিপদভঞ্জনই দু'হাতে জড়িয়ে ধরলো তাকে, পিঠ চাপড়ে দিয়ে চীৎকার করে উঠলো: সাবাস রঙ্গুদা, সাবাস।

তাকিয়ে দেখলাম, কালাচাঁদ তেমনি মুখ নীচু করে দাঁড়িয়ে আছে। বিশ্বাসঘাতকতা করেছে সে দলের সঙ্গে, বিশ্বাসঘাতকতা করেছে আমার সঙ্গে, রঙ্গলালের সঙ্গে, ঢাকা জেলের আমাদের শুভানুধ্যায়ী সমস্ত রাজনৈতিক বন্দীর সঙ্গে। কী শাস্তি এই দেশদ্রোহীদের ?······

তাকিয়ে দেখি, এবার ল্যাজ গুটিয়ে ঘিয়ে-ভাজা কুকুরের মতো অবিনাশ দারোগা কক্ষ থেকে বেরিয়ে যাচ্ছেন। এ যে কল্পনাও করতে পারেনি ও ব্যাটা!

কিন্তু এমন সময় ভেজানো দ্বার সটান মেলে দিয়ে উকিল-মোক্তার-দর্শকের ভিড়ের মধ্য দিয়ে গুটি গুটি পা ফেলে এসে হাজির হলেন খর্ব্বকায় স্বয়ং রজনী দাস। একেবারে পোশাক এঁটে এসেছেন রণং দেহি মূর্ত্তিতে। এসেই নাটকীয় ভঙ্গীতে চশমার মধ্য দিয়ে দৃষ্টিক্ষেপ করে বললেন : I see—the principal Approver is already led to the accused box, but still a remnant remains—a weakling as the last ray of hope of the Intelligence Branch. Well, my dear boy—বলে ছুটো প্রশ্ন করলেন কালাচাঁদকে সম্মুখের দিকে ঝুঁকে পড়ে : তুমি বুঝি রাজসাক্ষী ?

কালাচাঁদের মুখে কথা ফুটলো না।

লজ্জা কি ? নাচতেই যখন নেমেছো, তখন আর ঘোমটার বালাই কেন ?

তারপরই ওজস্বিনী ভাষায় বক্তৃতা শুরু করলেন রজনী দাস। প্রথমেই দুঃখ প্রকাশ করলেন অনিবার্য্য বিলম্বের জন্য। স্টীমার লেট ছিল। তারপর জানালেন অভিযোগ, গুরুতর অভিযোগ। এ কাজীর বিচার নয় যে, খাসকামরায় বসে খুশীমতো কাজী শিরশ্ছেদের হুকুম দেবেন। এ প্রকাশ্য আদালত, জনসাধারণের আইনগত অধিকার আছে to be present and to watch the proceedings. আই বি এখানকার মালিক নন যে, তাঁরা খুশীমতো দরজা বন্ধ করে রাখবেন। This is a serious encroachment upon the jurisdiction of the Court and privileges of the public. I appeal to your honour—

কোর্ট ইনসপেক্টার উঠে দাঁড়ালেন : But Mr. Das, প্রকাশ্য আদালতে জনসাধারণের অবশ্যই প্রবেশাধিকার থাকা উচিত। কিন্তু যেখানে বিচারকারী ম্যাজিস্ট্রেটের ব্যক্তিগত নিরাপত্তার question arise করেছে সেখানে—

সেখানে, you have taken all possible precautions, তৎক্ষণাৎ বাধা

দিলেন রজনী দাস : ম্যাজিস্ট্রেটের সম্মুখে মোটা কাঁচের দুর্ভেদ্য দেয়াল, পশ্চাতে জানালার বাইরে রিভলভারধারী দেহরক্ষী, হয়তো ম্যাজিস্ট্রেটের ড্রয়ারের মধ্যেও রাখা আছে লোডেড রিভলভার। তারপর, you Mr. Court Inspector, আপনার কোমরেও রয়েছে বিভলভার, আদালত কক্ষের বারান্দায় সশস্ত্র পুলিশ, আদালত প্রাঙ্গণে সশস্ত্র সেনাদল, তারপর নিশ্চয়ই চতুর্দ্দিকে সদা-জাগ্রত শ্যেনদৃষ্টি রাখবার জন্য ঢাকা থেকে দলে দলে সাদা পোশাকে এসেছেন তাঁরা, যাঁবা শুধু ম্যাজিস্ট্রেটের কেন, খোদ গভর্নমেন্টের দেহরক্ষার জন্য দেহমনপ্রাণ উৎসর্গ করেছেন, এমনি fortified iron room of Lakshinder তৈরী করবার পরও যদি a cunning cobra finds its way inside, well, আমাব মনে হয় তাহলে স্বয়ং Cobra-Goddess মনসা দেবীও পারবেন না রক্ষা করতে। Hence, I do again appeal to your honour—

কিন্তু এ্যাপিল আব করতে হলো না। এ যে বজনী দাস, ঢাকাব বিখ্যাত উকিল রজনী দাস। দেশবন্ধু চিত্তরঞ্জনেব প্রাক্তন সহকাবী। রাজনৈতিক মামলা পরিচালনায় ধুবন্ধব রজনী দাস। সুতরাং তৎক্ষণাৎ দবজা খুলে দেবার হুকুম হলো, অনুমতিপত্রেব বাধা বাতিল করে দেওয়া হলো। সাধারণ দর্শকেরা দলে দলে এসে প্রবেশ কবলেন। মামলা শুরু হয়ে গেল।

একদিন একদিন করে পুরো বাইশটি দিন হলো মামলার শুনানি। বিক্রমপুর ষড়যন্ত্র মামলা। প্রতিদিনকার শুনানির বিবরণ প্রকাশিত হতে লাগলো 'স্টেটসম্যান' প্রমুখ বাংলার দৈনিক পত্রিকাগুলিতে। বেছে বেছে সাক্ষী জোগাড় করেছেন খগেন রায়। আমাদের গ্রামের গাঁজাখোর বদমাশ বিশু চক্রবর্ত্তী, তমিজদ্দী চৌকিদার, তারই জনকয়েক শাগরেদ, ইউনিয়ন বোর্ডের মেম্বার জমির কারিগব আর হাঁসাড়া প্রাথমিক কংগ্রেস কমিটির স্বনামধন্য সম্পাদক সেই মৃণাল সোম। ঠিক তেমনি খোঁচা খোঁচা দাড়ি, ময়লা খদ্দরের শার্ট, ময়লা ধুতি আর ছেঁড়া স্যাণ্ডেল। গ্যাটাপারচার ফ্রেমের ওপর দিয়ে কুৎ কুৎ করে তাকিয়ে সত্য কথা বলবাব প্রতিজ্ঞা করে অবলীলাক্রমে ডাহা মিথ্যা বলে গেলেন যে, ঢাকা থেকে বিনয় বোস, দীনেশ গুপ্ত, বিভূতি চৌধুবী প্রভৃতি বি ভি-র অফিসাররা হাঁসাড়ায় সামরিক ড্রিল শেখাতে এসে বাত্রিযাপন কবতো কেয়টখালীতে দ্বিজেন গাঙ্গুলীর বাড়ীতে। কেয়টখালীব দ্বিজেন গাঙ্গুলী যে এই দলের সভ্য এবং এই সব আসামী তারই রিক্রুট, সবাই জানে তা। কথায়

কথায় মারধর করা, ছোরা-ছুরি চালানো এবং রিভলভার নিয়ে ঘোরাফেরা এদেরই কাজ। হাঁসাড়া, কেয়টখালী ও আশেপাশে গ্রামের সবাই তাই এদের ভয় করে।

কংগ্রেসের কাজে কোনো দিনই আমরা প্রতিবন্ধক হয়ে দাঁড়াইনি, কংগ্রেসও কোনো দিন এমনি প্রকাশ্যভাবে শত্রুপক্ষে যোগদান করে বিরুদ্ধাচরণ করেনি আমাদের। কংগ্রেসী কুলকলঙ্ক মৃণাল সোম একটা রেকর্ড সৃষ্টি করলো।

তার চাইতেও বিস্মিত হলাম যখন দেখলাম, সাক্ষীর কাঠগড়ায় এসে দাঁড়ালেন স্বয়ং বিজয় সেন। আমার আবাল্য সুহৃদ, সহকর্মি, শহীদ বিনয় বোসের প্রাক্তন রুমমেট ও সহপাঠী গোপাল সেনের দাদা বিজয় সেন। সেই বিজয় সেন, গলায় সেই তুলসীর মালা, আচণ্ডালে প্রেম বিতরণের প্রতীক! বিস্ময়ের সীমাপরিসীমা রইলো না, যখন দেখলাম সত্যবাদী যুধিষ্ঠিরের মতো বিজয়বাবু গড় গড় করে বলে চললেন: হ্যাঁ, অনাথ চক্রবর্ত্তীর হাতের ক্ষত চিকিৎসা করেছি আমি। ঢাকা শহর থেকে আনা হয় কেলেগুলা। প্রতিদিন রঙ্গলালদের বাড়ীতে গিয়ে আমি অনাথের ক্ষত ধুয়ে ব্যাণ্ডেজ বেঁধে দিয়ে আসতাম।

রজনী দাসের প্রশ্ন: কীসের জন্য ক্ষত হয়েছে জিজ্ঞেস করেছিলেন আপনি?

হ্যাঁ, করেছিলাম।

কী বললেন দ্বিজেনবাবু?

দ্বিজেনবাবু নয়, রঙ্গলাল। সে বললো, তা দিয়ে আপনার দরকার কি?

এতে আপনার কোনো সন্দেহ হয়নি?

হ্যাঁ, হয়েছিল। কারণ তার দু'দিন আগেই ডাকাতির ঘটনা শুনেছিলাম।

সন্দেহের কথা বলেছিলেন কাউকে? এরাই যে ডাকাতি করতে পারে, তা মনে হয়েছিল কি?

মনে হলেও বলতে ভয় করেছে, কারণ—

কারণ আমি জানি।—সহাস্যে জুড়ে নিলেন রজনী দাস: কারণ কথায় কথায় ছোরা-ছুরি চালানো আর মারধর এদের কাজ।—The same sentence quoted by His Highness the Secretary of the Hashara Congress Committee—তোতা পাখীর বুলি!

কাঁচের দেয়ালের ভেতরে গিয়ে সরকারী সাক্ষীরা কী দিচ্ছে জবানবন্দী, রজনী দাসের মারাত্মক সব জেরার জবাবে কি সব কথা বলে ফেলছে তারা, মোটামুটি শুনতে পেলেও আমি একদিন ম্যাজিস্ট্রেটের দৃষ্টি আকর্ষণ করে বললাম যে : আমরা ভাল শুনতে পারছি না। আর সাক্ষীকে আমাদের উকিল ছাড়াও আমাদের যখন জেরা করবার অধিকার আছে, তখন—

Certainly! তৎক্ষণাৎ বলে উঠলেন রজনী দাস : The accused persons must be able to hear and follow the proceedings…… সুতরাং আমি আবেদন জানাচ্ছি, সরকারী সাক্ষীরা কাঁচের বাইরে দাঁড়িয়ে সাক্ষী দিক, এই দরজাটা খোলা রাখলেই কোর্ট সব শুনতে পাবেন—

কোর্ট ইনসপেক্টার উঠে দাঁড়ালেন : But Mr. Das, সাক্ষীরা প্রায় সবাই গ্রামের নিরীহ লোক, আসামীদেরই আশেপাশে এরা চলাফেরা করতো, কেউ কেউ এদেরই সাথী ছিল। একেবারে আসামীদের মুখোমুখি দাঁড়িয়ে সত্য কথা বলতে এরা ঘাবড়ে যেতে পারে—

Let them then go to hell, Mr. Inspector—জবাব দিলেন রজনী দাস : লোকজনের সামনে এরা সত্য কথা বলতে পারে না, বলতে পারে বোধহয় আই বি পুলিশের গোপন কক্ষে ফিসফিস করে silver tonic-এ চাঙ্গা হয়ে উঠে। তারপর হেসে বললেন : অবশ্য আপনার সাক্ষীরা যদি এতই লাজুক হন যে, জনসমাজে মুখ দেখাবার মতো তাদের অবস্থা নয়, তাহলে let them use some sort of Borka, some veil—

হাসাহাসি পড়ে গেল। ভবেশ রায়ের পাথুরে মুখেও যেন হাসির আভা ঝিলিক মারলো। শেষ পর্য্যন্ত রজনী দাসের প্রস্তাবই রক্ষিত হলো। আমাদের মুখোমুখি দাঁড়িয়ে সাক্ষীরা সাক্ষ্য দিতে লাগলো।

একদিন কাঠগড়ায় দাঁড়ালো বিশু চক্রবর্ত্তী। বিশুর ইতিহাস সবই জানিয়ে দিয়েছিলাম রজনী দাসকে। তাই ওকে দেখেই প্রশ্ন করলেন তিনি : আচ্ছা বিশুবাবু, আপনার বাঁ হাতের তেলোটা অনুগ্রহ করে কোর্টকে একবার দেখাবেন কি?

বিস্মিত বিশু হাতখানা তুলে দেখাতেই রজনী দাস বলে উঠলেন : হাতের তেলোটা অমন কালো কালো কেন? নিশ্চয়ই ডান হাতের বুড়ো আঙ্গুলের মাথাটাও অমনি। কিন্তু কেন, জিজ্ঞেস করতে পারি কি চক্কোত্তি মশাই?

বিশু মিনমিন করলো : হয়তো কি করে ময়লা লেগে গেছে।

আজ্ঞে হ্যাঁ, ময়লা লেগেছে, বললেন রজনী দাস : তবে সে যে-সে ময়লা নয়, গাঁজার ময়লা। আর কি করে বা কেমন করে লাগেনি। বাঁ হাতের তেলোয় রেখে ডান হাতের বুড়ো আঙুল দিয়েই তো গাঁজা টিপতে হয়, তাই নয় কি?

বিশু প্রতিবাদ জানালো : আমি গাঁজা খাই না।

নিশ্চয়ই খান না, রজনী দাস তৎক্ষণাৎ সায় দিলেন : আপনি গাঁজা খান, আমিও তা বলছি না। বরং বলি গাঁজা আপনি কথখনো খাননি, কথখনো খান না। তবে কি জানেন বিশুবাবু, আমাদের দেশে শরৎ চাটুজ্জে বলে এক ভদ্রলোক আছেন, তিনি গিরীশ মহাপাত্র নামক একটি অত্যন্ত পরোপকারী লোকের কথা বলেছেন, যিনি নিজে না খেলেও যাঁরা খান, তাঁদের সুবিধের জন্য মালটি বেশ জুৎসই করে তৈরী করে দেন। হ্যাঁ, বিশুবাবু, এই গিরীশ মহাপাত্র কি আপনার গুরু? তাঁরই মতো কি আপনিও—

কোর্ট ইনসপেক্টার উঠে দাঁড়ালেন : But Mr. Das, এই মামলার সঙ্গে বিশুবাবুর গাঁজা খাওয়া না-খাওয়ার কি সম্পর্ক আছে বুঝতে পারলাম না।

রজনী দাস হাসলেন : পারবেন, ধীরে ধীরে বুঝতে পারবেন মিঃ ইনসপেক্টার। বুঝতে পারবেন যে, প্রসিকিউশন বেছে বেছে দাগী আসামী, চরিত্রহীন, গাঁজাখোর ইনফরমারদের ধরে নিয়ে এসেছে সাক্ষ্য দেবার জন্য। তারপর আরও বুঝতে পারবেন, একটু পর বললেন তিনি : যে বিশু চক্কোত্তির গাঁজার মতো সরকার পক্ষের পুরো মামলাটাই গাঁজা, unadulterated pure গাঁজা!

আদালত কক্ষে হাসির মৃদ গুঞ্জন শোনা গেল। রজনী দাস হাকিমকে সম্বোধন করে বলতে লাগলেন : Your honour, এঁকে জেরা করেই এঁকে দিয়েই আমি কবুল করিয়ে দেখাবো যে, ইনি একজন veteran গাঁজাখোর। এবং শুধু গাঁজাই খান না, পান করা যায় যে রঙ্গীন পানীয়, তাতেও এঁর সমান আসক্তি। এবং অতিরিক্ত পানের ফলে মনটা যখন চাঙ্গা হয়ে ওঠে, তখন পথ ভুলে ইনি গভীর রাত্রে শরৎ দাসের বিধবা মেয়ে পুঁটুরাণীর ঘরেই ঢুকে পড়েন।— তারপরই আবার চশমার মধ্য দিয়ে দৃষ্টি নিক্ষেপ করলেন বিশুর প্রতি : পুঁটুরাণীর ঘরে এক রাত্রে ঢুকেছিলেন না বিশুবাবু? তারপর ধরা পড়ে যাবার ফল কি হয়েছিল? ফলম্ চাঁদা করে বাজারিয়া প্রহারম্। তারপর সালিশী সভায় সওয়া

হাত নাকে খৎ আর সেই সভার সভাপতি ঐ আসামী দ্বিজেন গাঙ্গুলী। কেমন, ঠিক কিনা? পুঁটুরাণীর পায়ে ধরে তাকে মা বলে ডাকতে হয়নি আপনাকে?

বিশু একেবারে নীরব, নিশ্চল।

রজনী দাস বলতে লাগলেন: চুপ করে থেকে রেহাই পাবে না, হাকিমের সম্মুখে যে সব প্রশ্ন করেছি, তার প্রত্যেকটির জবাব দিয়ে যেতে হবে। তুমি গাঁজাখোর, মদখোর, চরিত্রহীন, তুমি কয়েকটা টাকা পেয়ে এসেছো মিথ্যা সাক্ষ্য দিতে—সত্যি কিনা?

বিশু পাথর হয়ে গেছে!

একটু পর বললেন রজনী দাস: তাহলে এক কাজ কর। ঐ কালো মুখ আর দেখিয়ো না, নেমে পড়, সরে পড়।

এই উপদেশটা খুব ভালো লাগলো বুঝি। তাই সে গুটি গুটি পা ফেলে একেবারে আদালত কক্ষের বাইরে প্রস্থান করে নিজের চামড়া বাঁচালো।

আদালত কক্ষে হাসির ফোয়ারা ছুটলো। ভবেশ রায়ও যোগ না দিয়ে পারলেন না।······

রাজসাক্ষী কালাচাঁদকে জেরা চললো চার দিন। সে বললো যে, সে বি ভি দলের সভ্য। বিপদভঞ্জন তাকে দলে টেনে নিয়েছে। সরকারী কর্ম্মচারীদের হত্যা ও ডাকাতি করে অর্থ সংগ্রহই এই দলের কাজ। দ্বিজেন গাঙ্গুলীর নেতৃত্বে পূর্ব্বে বহুবার ডাকাতি ও হত্যার ষড়যন্ত্র চলেছে। নানা কারণে তা কার্য্যকারী হয়ে ওঠেনি। দেলভোগের ডাকাতিতে সে অংশ গ্রহণ করেছিল। দ্বিজেন গাঙ্গুলীর এক হাতে ছিল একটি ছোট লাঠি, আর এক হাতে সবুজ খাপে ভরা একখানা ছোরা। কোমরে ছিল রিভলভার জরুরী অবস্থায় ব্যবহারের জন্য।

রজনী দাসের অবিশ্রান্ত প্রশ্নের জবাব দিতে গিয়ে গলদ্‌ঘর্ম্ম হয়ে উঠলো কালাচাঁদ। অসতর্ক মুহূর্ত্তে আই বি-র শেখানো অনেক কথাই বেরিয়ে এল, অসংলগ্ন জবাবকে শোধরাতে গিয়ে তা আরও জটিল করে ফেললো, উকিলের প্রত্যেকটি অভিমতকেই সোজা অস্বীকার করতে গিয়ে সহজ সত্যকেও শোচনীয়-ভাবে বিকৃত করে ফেললো। কিছুই মনে পড়ছে না বলে পাশ কাটিয়ে যাবার চেষ্টাকে রজনী দাস নির্ম্মম হাতে চূর্ণ করে দিলেন, প্রশ্ন করলেন: কী কী দিয়ে দুপুরে আজ খেয়ে এসেছো, মনে পড়ছে তা?

মূর্খ কালাচাঁদ বলে বসলো: না।

কেন, আই বি তা শিখিয়ে দেয়নি ? বলেনি, ভাত খেলে বলবে, খাইনি, মাছ খেলে বলবে, ডাল খেয়েছি, ডাল খেলে বলবে, তরকারি ?—আমি বলছি, তুমি একটি মিথ্যেবাদী—a downright liar……

দেলভোগের পথে যাদের ওপর রাহাজানি হয়েছিল, এবার প্রকাশ্য আদালতে দিনের আলোয় তাদের দেখতে পেলাম। সরল মুসলমান, সরলভাবেই বললো, যারা ডাকাতি করেছিল, তাদের চেহারা তাদের মনে নেই। তবে তাদের দাড়ি ও পরনে লুঙ্গি ছিল। এই আসামীদের মধ্যে কেউ ছিল বলে তাদের মনে পড়ছে না।

এদের তোতাপাখীর বুলি শিখিয়ে দেবার সুযোগ গ্রহণ করতে পারেনি আই বি। কারণ F I R অর্থাৎ ফার্স্ট ইনফরমেশন রিপোর্টে এদের যে জবানবন্দী আড়াই বৎসর পূর্ব্বে শ্রীনগর থানার ডায়েরীতে লিপিবদ্ধ হয়ে আছে, তাকে তো উড়িয়ে দেয়া সম্ভব নয়। অথচ প্রধান সাক্ষী হিসেবে এদের আদালতে হাজির না করলেই নয়।

রজনী দাসও এদের বিশেষ জেরা করলেন না।

তারপর শুরু হলো সওয়াল। সাক্ষীদের নিরপেক্ষ বিবৃতি উল্লেখ করে বলতে লাগলেন কোর্ট ইনসপেক্টার : সন্দেহাতীতরূপে প্রমাণিত হয়েছে যে, এরা সবাই বেঙ্গল ভলান্টিয়ার্স নামক গুপ্ত বিপ্লবী প্রতিষ্ঠানের সক্রিয় সদস্য এবং দ্বিজেন গাঙ্গুলী এদের নেতা। বিনয় বোস, দীনেশ গুপ্তের সঙ্গে এদের প্রত্যক্ষ যোগাযোগ ছিল। আইন ও শৃঙ্খলার ওপর প্রতিষ্ঠিত এই বৃটিশ গভর্নমেণ্টকে হিংসাত্মক উপায়ে উৎখাত করাই এদের লক্ষ্য। গ্রামের লোকেরাও এদের জানতো, কিন্তু কথায় কথায় এরা মারধর করে, ছুরি চালায় বলে ভয়ে সে কথা কেউ মুখে উচ্চারণ করতো না। দেলভোগে যে সব বেপারীদের ওপর ডাকাতি হয়েছে, তারা সরল, অনভিজ্ঞ মুসলমান চাষী। টাকা প্রথমটা দিতে না চাওয়ায় এরা ছুরির ফলা ওদের কাঁধে খানিকটে বসিয়ে দেয়। টাকা না দিলে হয়তো হত্যাই করতো ওদের। দ্বিজেন গাঙ্গুলীই হচ্ছে এই ডাকাত দলের প্রধান পাণ্ডা। তারই প্ররোচনায়, ব্যবস্থাপনায় এই ডাকাত দল সম্রাটের বিরুদ্ধে যুদ্ধোদ্যমের চেষ্টা করে, সরকারী কর্ম্মচারীদের হত্যার ষড়যন্ত্র করে, ডাকাতির পরিকল্পনা করে। দ্বিজেনই এদের—

রজনী দাসের সওয়াল চললো চার দিন। ঐ খর্ব্বকায় ক্ষীণদেহ মানুষটির

মধ্য থেকে যে বজ্রনির্ঘোষ বেরিয়ে এসেছিল, আজও তা মনে পড়ে। সরকার পক্ষের প্রত্যেকটি সাক্ষীর সাক্ষ্য বিশ্লেষণ করে, তাদের ব্যক্তিগত চারিত্রিক দুর্বলতার কথা উল্লেখ করে এবং এই মামলা দায়ের করার ব্যাপারে অযৌক্তিক বিলম্বের অন্তর্নিহিত কারণ দেখিয়ে রজনী দাস বললেন: বৃটিশ রাজত্বের ইতিহাসে একে একটি অভূতপূর্ব্ব মামলা বলা যেতে পারে। ডাকাতি হয়েছে আড়াই বছর আগে। ডাকাতি একে বলা যায় না, বলা উচিত highway robbery কিংবা তাও নয়। একে agressive type of snatching অর্থাৎ জবরদস্তি ছিনতাই বলা যেতে পারে। যাদের ওপর ছিনতাই হয়েছিল, তারা আসামীদের সনাক্ত করেনি। কোনো T. I. parade-ও হয়নি। বরং তারা বলেছে আসামীদের কাউকে তারা দেখেনি। শ্রীনগর থানার দারোগা দেলভোগ পাবলিক হাউস থেকে জনকতক লোককে চালান দিয়ে পরে ফাইন্যাল রিপোর্ট দিয়ে মামলা ইতি করে রেখেছেন। সুতরাং আদালতেব কাছে আমার প্রশ্ন: এই ডাকাতি সম্পর্কে আলোচনা করতে কেউ দেখেছেন কি আসামীদের? অকুস্থানের আশেপাশে এদের কাউকে দেখা গেছে কি? এদের গৃহ তল্লাশী করে কোনো রিভলভার বা ছোরা অথবা লুণ্ঠিত অর্থ পাওয়া গেছে কি? আমার এই প্রশ্নগুলির একটিরও উত্তব যদি না হয়, তাহলে your honour, the prosecution has failed to connect them with the crime……

কোর্ট ইনসপেক্টার উঠে দাঁড়াতেই রজনী দাস হাত নেড়ে তাঁকে বসিয়ে দিয়ে বললেন: Yes, Mr. Inspector, I am coming to the Approver, don't you worry—সরকার পক্ষের একটি মাত্র সাক্ষী—হারাধনের একটিমাত্র ছেলের মতো—এই রাজসাক্ষী কালাচাঁদ দাস। সম্রাটের ক্ষমা পেতে হলে যা-যা যেভাবে বলা উচিত, সে সে-ই ভাবে বলবার চেষ্টা করেছে। But where is his corroboration? যা সে বলবে, তাইতো আর gospel truth বলে মেনে নেয়া যায় না, আইনেও তার পথ নেই। সে বলেছে, দ্বিজেনের এক হাতে ছিল রিভলভার, অপর হাতে একটি পাচনবাড়ি, সাধারণতঃ গরু চড়াবার জন্য যা ব্যবহৃত হয়। ডাকাতি করতে যাবার সময় কোমরে রিভলভার এঁটে কেউ কি ঐ পাচনবাড়ি নিয়ে যায়? ওটা কি একটা কোনো হাতিয়ার? বরং হাট থেকে গরু নিয়ে যারা যাচ্ছিলো, তাদের হাতেই ওটা থাকা সম্ভব। কালাচাঁদের মুখে পাচনবাড়ির গল্পটা পুরে দিয়ে প্রসিকিউশন ডাকাতির সঙ্গে দ্বিজেনকে connect

করবার ব্যর্থ চেষ্টা করেছেন। ঘটনার কথা বাদ দিয়েও যদি কালার্চাদের সাক্ষ্য ও জেরার উত্তরগুলি একেবারে পৃথকভাবে বিচার-বিশ্লেষণ করা যায়, রজনী দাসের কণ্ঠস্বর এবার আদালত কক্ষ প্রতিধ্বনিত করে তুললো : তাহলে দেখা যাবে, সে সত্য কথা গোপন করেছে, সে অনেক half truth ও untruth বলেছে, আরব্যোপন্যাসের অনেক গল্প ফেঁদেছে সে এবং একা সব দিক সামাল দিয়ে নিজে বেরিয়ে আসবার চেষ্টা করতে গিয়ে শোচনীয়ভাবে ব্যর্থকাম হয়েছে। He is a liar, a puppet in the hands of Police and an unsuccessful product of the brain of the Intelligence Branch······

বুঝতে পারলাম, দেশবন্ধুব তামাক খুব ভালো করেই সাজা শিখেছিলেন রজনী দাস!

বহু উকিল-মোক্তার এসে শুনতে লাগলেন স্মরণীয় সেই বক্তৃতা। এমনি যুক্তিপূর্ণ তাঁর ভাষণ যে, তাঁরা প্রকাশ্যেই বলাবলি করতে লাগলেন আই বি-র ব্যর্থতার কথা। টুকরো কথা কানেও ভেসে এল : এদের আর আটকাতে পারবেন না হাকিম। আমরাও আশান্বিত হয়ে উঠলাম যে, হয়তো বা তাই হবে।

কিন্তু আমাদের সকল আশা, শ্রোতাদের সকল ধারণা, আত্মীয়জনের সমস্ত কল্পনা চূর্ণ করে দিয়ে রায় বাহাদুর ভবেশচন্দ্র রায় স্পেশ্যাল ম্যাজিস্ট্রেটের অতিরিক্ত ক্ষমতাবলে ভারতীয় দণ্ডবিধির ৫৯৫ ধারা অনুযায়ী হত্যার চেষ্টাসহ ডাকাতি এবং ১২০থ ধারা অনুযায়ী সম্রাটের বিরুদ্ধে যুদ্ধোদ্যমের অপরাধে আমাদের দোষী সাব্যস্ত করে যে দীর্ঘ রায় পাঠ করলেন, দেখা গেল, তাতে দ্ব্যর্থহীনভাষায় বললেন যে, সন্দেহাতীতরূপে প্রমাণিত হয়েছে যে, আমরা চোর, আমরা ডাকাত, আমরা খুনী, আমরা নিরীহ গ্রামবাসীদের ওপর অকথ্য অত্যাচার করি, ছুরি-ছোরা বোমা-পিস্তল নিয়ে আমরা চলাফেরা করি, আমরা ষড়যন্ত্রকারী, আইন ও শৃঙ্খলার ওপর প্রতিষ্ঠিত হিজ ম্যাজেস্টিস গভর্নমেন্টকে হিংসাত্মক উপায়ে ধ্বংস করাই আমাদের উদ্দেশ্য, মহামান্য ভারত সম্রাটের বিরুদ্ধে যুদ্ধোদ্যমই ছিল আমাদের কাজ, আমরা বিপথে-চালিত কাণ্ডজ্ঞানহীন যুবক, সংশোধনের অতীত সমাজের কলঙ্ক। সুতরাং—

সুতরাং রাজভক্ত স্পেশ্যাল ম্যাজিস্ট্রেট রায় বাহাদুর ভবেশচন্দ্র রায় রাজভক্তির পরকাষ্ঠা দেখিয়ে প্রদত্ত রায়ে ব্যবহার করলেন মুখস্থ-করা বিদ্যার মতো কোর্ট

ইনসপেক্টারেরই সওয়ালের ভাষা, তাঁরই ব্যবহৃত যুক্তি ও ইডিয়ম এবং গম্ভীরমুখে দণ্ডাদেশ উচ্চারণ করলেন :

দ্বিজেন গাঙ্গুলী—৭ বৎসর
রঙ্গলাল গাঙ্গুলী
খগেন চাটার্জ্জী —প্রত্যেকে ৫ বৎসর
অনাথ চক্রবর্ত্তী
বিপদভঞ্জন চাটার্জ্জী—২ বৎসর
কালাচাঁদ দাস—সম্রাটের অনুকম্পায় খালাস

স্পেশ্যাল ক্ষমতার একেবারে পুরোটাই যে ব্যবহার করবেন আমার বেলায় এতটা, এমন কি, অবিনাশ দারোগাও বোধহয় কল্পনা করতে পারেননি। দণ্ডাদেশ শোনাবার পর পুলিশ অফিসে আনবার সঙ্গে সঙ্গে স্পষ্টই বললেন অবিনাশবাবু : জেল হয়ে যাবে, তা জানতাম দ্বিজেনবাবু, কিন্তু বিশ্বাস করুন, এতটা হবে আশাই করতে পারিনি। কোর্ট ইনসপেক্টারও সায় দিলেন : We could not even dream—

আমি হেসে জবাব দিলাম : There are many things in the world Horatio, which are not dreamt of···ইত্যাদি ইত্যাদি। আপনি স্বপ্নেও না ভাবতে পারলেও ভবেশ রায় স্বপ্ন দেখছেন 'স্যার' হতে পারেন কিনা প্রভুভক্তির পরাকাষ্ঠা দেখিয়ে।······

তখনই সবাইকে রওনা করে দেওয়া হলো মুন্সীগঞ্জ থেকে। ঢাকা জেলে যখন এসে পৌঁছোলাম, তখন রাত ন'টা বেজে গেছে। সংবাদ বোধহয় পূর্ব্বেই পাঠানো হয়েছিল। দেখলাম, রেজাক সাহেব অফিসে বসে আছেন প্রতীক্ষায়। অকস্মাৎ খুব গম্ভীর মনে হলো। সদালাপী, সদা হাস্যময় রেজাক সাহেব এমনি নীরব কেন? কেন মুখ তুলে চাইছেন না? এ্যাডমিশন রেজিস্টাররূপী বিরাট খাতাখানা খুলে কি দেখছেন তাতে মুখ নীচু করে? আবহাওয়া লঘু করার চেষ্টায় দু-এক টুকরো হাসির কথা বললাম। হাসলেন না। এমন কি, সেই পরিহাসে যোগদানও করলেন না। যেন আমার কথা শুনতেই পাননি। কিংবা অবান্তর, অপ্রাসঙ্গিক ও আলোচনার অনুপযুক্ত আমার কথা!

শুধু বললেন : ডিভিশন পেয়েছেন কিনা, কাগজপত্র থেকে তা বুঝতে পারছি না। আজ সিভিল ইয়ার্ডেই থাকুন, কাল যা হয় হবে।

চলেই যাচ্ছিলেন, ডাকলাম : রেজাক সাহেব !

ফিরে দাঁড়ালেন মুখ নীচু করে। বললাম : এবার আর ডেটিনিউ নই, কয়েদী। সাত বৎসরের মেয়াদী কয়েদী। কিন্তু একেবারে যে চিনতেই পারছেন না আমায়, ব্যাপার কি ?

কিছুই বললেন না তিনি। অকস্মাৎ পকেটে হাত দিয়ে রুমাল বার করতে করতে ত্রস্তপদে গেটের বাইরে অদৃশ্য হয়ে গেলেন। গেট বন্ধ হয়ে গেল।

উদগত অশ্রু চেপে রাখতে না পেরেই কি রেজাক সাহেব পালিয়ে গেলেন ?······

সিভিল ইয়ার্ডে এসে দেখি সেই কক্ষ, যেখানে ক'মাস পূর্ব্বেও আমি রাজবন্দী হিসেবে রাজত্ব করে গেছি। কিন্তু আজ রাজবন্দী দ্বিজেন গাঙ্গুলীর মৃত্যু হয়েছে, এবার জন্মলাভ করেছে কয়েদী দ্বিজেন !

গোটা তিনেক করে ঘোড়ার কম্বল ফেলে দিয়ে গেল সিপাই। যেমন ময়লা, তেমনি এর দুর্গন্ধ। লোহার খাটে গদী পাতা বটে, কিন্তু চাদরও নেই, বালিশও নেই, মশারিও নেই। একটু পরই এল খাবার। এ্যালুমিনিয়ামের ধার-উঁচু থালায় মোটা চালের ভাত, কালো মটরের ডাল, ডাল নয়, ডালের জল বলা যায়। ভাতের মধ্যে একটা গর্ত্ত তরকারিতে ভর্ত্তি। এক কোণে এক টুকরো তেঁতুল। এই হচ্ছে খাদ্য। বছরের পর বছর এই খাদ্য খেয়ে বেঁচে থাকবার চেষ্টা করতে হবে।

দ্বিধা বা সঙ্কোচ করে লাভ নেই। বেশ ক্ষিদে পেয়ে গেছে। সবাই মেঝেতে বসে গেলাম এবং নাক দু' আঙ্গুলে টিপে রেখে দুর্গন্ধময় সেই খাদ্য বা অখাদ্য গোগ্রাসে গিলে ফেললাম। তারপর ঘোড়ার কম্বলে শ্রান্ত দেহ প্রসারিত করে দিলাম। শীতের রাত, অসহ্য মশার উপদ্রবেও পাশাপাশি ঘেঁষাঘেঁষি শুতে যেন ভালোই লাগছিল।

কিন্তু সবাই চুপ, একেবারে চুপ। যেন কথা সব ফুরিয়ে গেছে। নিঃশ্বাসের শব্দ পাচ্ছি। বুঝতে পারছি, কেউ ঘুমোয়নি ওরা। চোখের পাতায় আগুনের হল্‌কা !—

বহুক্ষণ পর অকস্মাৎ বলে উঠলো বিপদভঞ্জন : দাদা, তাহলে সত্যিই কি শেষ পর্য্যন্ত পরাজিত হলাম আমরা আই বি-র কাছে ?

বললাম : এ পরাজয় সাময়িক। দু' বছর পরই তো তুমি বেরিয়ে যাচ্ছ। আবার নতুন করে দল গঠন করবে, কাজ শুরু করবে, যাতে রঙ্গলাল, খগেন আর অনাথ পরে গিয়ে তোমার সঙ্গে হাত মেলাতে পারে। হয়তো কোথাও ত্রুটি ছিল আমাদের, তাই এবারকার সংঘর্ষে পরাজিত হলাম। দু' বছর পর যে সংগঠন গড়ে তুলবে, তাতে যেন কোথাও কোনো ত্রুটি না থেকে যায়।

অনাথ বললো : কিন্তু আপনাকে যে একেবারে সাত বৎসরের জন্য আটকে ফেললো দাদা!

হাসবার চেষ্টা করলাম : তাতে কি হয়েছে? ইষ্টমন্ত্র যদি না ভুলে যাও, তাহলে গুরুদেবের অবর্ত্তমানেও ভক্তি ও নিষ্ঠার দৈন্য আসতে পারে না!

খগেন বলতে চেষ্টা করলো : তবু দাদা, আপনাকে ছাড়া আমাদের কাজ—

সে কথা কানে তুললাম না, বললাম : বিপ্লবীকে সরিয়ে ফেললেও বিপ্লবকে হত্যা করা যায় না, ভাই! তা যদি হতো, তাহলে ক্ষুদিরামের ফাঁসির সঙ্গেই স্বাধীনতা-সংগ্রামের হতো যবনিকা পতন। তা হয় না, হতে পারে না। রঙ্গমঞ্চে প্রবেশ করেছিলাম একদিন, আমার ভূমিকা শেষ হয়ে গেল, তাই প্রস্থান করলাম। কিন্তু নাটক কি তাতে শেষ হয়ে যায়? এই রক্তের হোলিখেলা চলবে তত দিন, যত দিন না আমার মায়ের শৃঙ্খল ভেঙ্গে পড়ে!······

কেউ আর কথা কইলো না, আমিও চুপ করে গেলাম।

জেলের গেটে ঘন্টা বাজলো—এক, দুই, তিন!

## সতেরো

সেই গদীহীন খাটে ময়লা দুর্গন্ধযুক্ত ঘোড়ার কম্বল গায়ে জড়িয়ে বসেই জাঁক-জমকের সঙ্গে আমরা শেষ করলাম প্রাতরাশ। আত্মস্থ হয়ে উঠেছি আমরা ততক্ষণে। আগামী কয়েকটি বৎসর যে নিশ্চিতভাবে বাইরের জগতের সঙ্গে সর্ব্বপ্রকার সম্পর্কহীন অবস্থায় কারাপ্রাচীরের মধ্যে কাটাতে হবে, সে সম্বন্ধে বেশ সচেতন হয়ে পড়েছি।

সবার চাইতে গম্ভীর দেখলাম রঙ্গলালকে। সে বাইরে তাকিয়ে রয়েছে। মুখ ফুটে কিছু না বললেও তার মনের কথা মন দিয়ে যেন শুনতে পেলাম আমি। এই মর্ম্মান্তিক নাটকের সেই তো রচয়িতা। বিপদভঞ্জনের সঙ্গে নিছক ব্যক্তিগত মনোমালিন্যের সূত্র ধরে ওকে জেলে পাঠিয়ে জব্দ করবার ফন্দী আঁটতে গিয়ে অবশেষে যে অজানতে আমাকেও জড়িয়ে ফেলবে সে, মুহূর্ত্তের জন্যও ভাবতে পারেনি তা। অত্যন্ত প্রখর বুদ্ধি ওর, দশটা বিভূতি সাহাকে সে এক হাটে বেচে আর এক হাটে কিনতে পারে, এ সত্য বিভূতি সাহা নিজেও জানতেন। কিন্তু ব্যক্তিগত ভাবাবেগকে প্রশ্রয় দিতে গিয়ে রঙ্গলাল বোধহয় এই প্রথম ও আমি জানি, এই শেষ একটি মহাভ্রম করে ফেলেছে। বিভূতি সাহার মিষ্টি কথার হাসনুহানার ঝাড়ের নীচে যে আই বি-র কালসাপ আত্মগোপন করে ছিল, রঙ্গলাল প্রথমটা বুঝতে পারেনি তা। বেরিয়ে যাবার পথ রুদ্ধ করে দিয়ে বিভূতি সাহা যখন অকস্মাৎ ফণা তুলে ধরলেন, তখন আমি ঢাকা জেলে পৌছে গিয়েছি। আমার পায়ে কাঁটাটি ফুটতে দেবেন না প্রতিশ্রুতি দিয়েছিলেন তিনি, কিন্তু তারপর যখন দেখা গেল গৈরিক পোশাকের অন্তরালে তাঁর লুকোনো রয়েছে তীক্ষ্ণধার ছুরি, রঙ্গলাল তখন প্রমাদ গনলো। আমার পত্র পাওয়ামাত্র মনে মনে সে শপথ গ্রহণ করলো যেভাবে হোক্ আমায় সে রক্ষা করবে। কালাচাঁদও তৎক্ষণাৎ তার হাতে হাত মিলাতে দ্বিধা করলো না। রঙ্গলাল বিভূতি সাহাকে যা বলেছিল, তার মধ্যেও ছিল তার শাণিত বুদ্ধির খেলা, নেহাৎ যতটুকু বললে বিপদভঞ্জনকে ও তার দলীয় ক'জনকে ফাঁদে ফেলা যায়, ঠিক ততটুকু ওজন করে তুলে দিয়েছিল সে সাহার হাতে। কিন্তু কালাচাঁদ শেষ পর্য্যন্ত সেজে বসলো পরম বৈষ্ণব। আচণ্ডালে প্রেম বিতরণের উন্মাদনায় সে একে একে মাটি খুঁড়ে

খুঁড়ে অনেক কঙ্কাল তুলে দিল আই বি-র হাতে। শুধু অসঙ্কোচে নয়, উৎসাহের সঙ্গে। কারণ গ্র্যাসবি ওকে কথা দিয়েছিলেন যে, আমাদের সাজা হয়ে মামলার যবনিকাপাত হয়ে যাবার পরই ওকে পাঠিয়ে দেবেন একেবারে দার্জ্জিলিংএ। সেখানে পুলিশের দপ্তরে তার চাকরি একেবারে স্থির হয়ে আছে। তাই একদিকে সে যেমন সহাস্যে রঙ্গলালকে সমর্থন করলো, অপর দিকে সে সমস্ত গোপন তথ্য ও সর্ব্বশেষ পরিণতি জানিয়ে দিল বিভূতি সাহাকে।

বিভূতি সাহা আর একবার প্রাণপণ চেষ্টা করলেন কৌশলে রঙ্গলালের হৃদয় জয় করতে অবশ্যই কোনো কিছু প্রকাশ না করে। কিন্তু নিরাশ হয়ে যখন দেখলেন রোগ হকিমির বাইরে চলে গেছে, তখন 'অর্দ্ধং ত্যজতি পণ্ডিতঃ' নীতি অনুসরণ করে কালাচাঁদকে আগলে রইলেন যক্ষের মতো!…অবশেষে কালাচাঁদই তাদের মুখরক্ষা করেছে।

রঙ্গলাল কিন্তু অটল রইলো তার সংকল্পে। রাজসাক্ষী যেমন সমস্ত অপরাধ স্বীকার করে ক্ষমা ভিক্ষে করলে বৃটিশ সম্রাট অকৃপণ হস্তে করুণা বিতরণ করে থাকেন, তেমনি স্বীকৃতি অকস্মাৎ প্রত্যাহার করে সব দোষ পুলিশের ওপর চাপিয়ে দেবার চেষ্টা করলে উদ্যত হয়ে ওঠে তাদের কঠোর দণ্ড, তাদের ক্রোধ তৃণের মতো দহন করবার জন্য বিস্তার করে লোলজিহ্বা!…রঙ্গলাল তা জানতো এবং ভালো করেই জানতো যে, এতেও সে তার দাদাকে রক্ষা করতে পারবে না। তথাপি মুহূর্ত্তের দুর্ব্বলতায় যে ভুল সে করে বসেছে, তারই কঠিন প্রায়শ্চিত্ত করবার শপথ গ্রহণ করলো সে। ধূপের মতো নিঃশেষে নিজকে পুড়িয়ে ভস্ম করে ফেলবার জন্যই অধীর হয়ে উঠলো সে। তাই জেঙ্কিন্‌স্‌এর এজলাসে প্রতিদিনই সে উদ্‌গ্রীব হয়ে উঠতো আমার সঙ্কেতের প্রত্যাশায়। ভুল বুঝে একদিন সে ম্যাজিস্ট্রেটের খাস কামরায় গিয়ে আসল কথা গোপন করে অবশেষে তাঁকে জেলের থাকা ও খাওয়ার কতকগুলো কাল্পনিক অসুবিধের কথা উল্লেখ করে তার প্রতিকার চেয়েছিল।

তারপর মামলার প্রথম দিনেই নাটকীয়ভাবে স্বীকৃতি প্রত্যাহার করে আমাদের কাঠগড়ায় এসে ওঠবার পর বিপদভঞ্জন যখন উল্লাসে চীৎকার করে অভ্যর্থনা জানালো, ভাবাবেগে সে তখন বেশ কয়েক মিনিট রইলো মাথা নীচু করে! আত্মস্থ হতে একটু সময় লেগেছিল তার।

জানালার বাইরে স্থিরদৃষ্টিতে তাকিয়ে থাকলেও আমি জানি, মনে তার

একখানাই ঘর, মাঝে ছিটে বেড়ার পার্টিশন তুলে দুটি কক্ষে বিভক্ত। মাটির মেঝে, খড়ের চাল, তক্তপোশটা অন্ততঃ কেশিয়াড়ীর মত পাঁচ ফুট নয়, আর প্রস্থেও বেশ।

দোকানের লুচি, তরকারি ও মিষ্টি খেতে খেতে বিশ্বেশ্বরবাবু মোটামুটি সবই জানিয়ে দিলেন। এ গ্রামের প্রায় সবই হিন্দু। বেশ কিছু মাড়োয়ারীও আছেন। পাশেই খানসামা বন্দর। পূর্ব্ববঙ্গের বন্দরের সঙ্গে অবশ্যই তুলনীয় নয়। তথাপি খুব ছোট নয়। বড় দোকান গোটাকয়েক আছে। খাবার-দাবার মোটামুটি সবই পাওয়া যায়। সপ্তাহে দু'দিন হাট আর রোজ বিকেলের দিকে দু'চার ঝুড়ি মাছ আসে। লোকাল ফিশ, অদ্ভুত নাম—খড়কি, ভাংনা, কুরসা, দাইরকা ইত্যাদি"। ভদ্রলোক শ্রেণীভুক্ত যাঁরা, তাঁরা প্রায়ই বিদেশী, এখানে এসে জমিজমা কিনে এ দেশীয় লোক অর্থাৎ বাহেদের ওপর রাজত্ব করছেন। ধোপাও আছে, নাপিতও আছে এবং তাদের কাজও চলনসই। দুর্গাপূজোও হয় বেশ ঘটা করে এবং কখনো কখনো নাটকাভিনয়। দাতব্য চিকিৎসালয় আছে, পোস্টঅফিসও আছে। ছেলেদের আছে এম ই স্কুল আর মেয়েদের ইউ পি। ফুটবল খেলাও হয়ে থাকে। আর এই সব পূজা পার্ব্বণ, খেলাধুলা, অভিনয়, জলসা—বলতে বলতে উৎসাহী হয়ে উঠলেন বিশ্বেশ্বরবাবু: গ্রামের প্রত্যেকটি কাজে অগ্রণী ও লীডার হচ্ছেন এখানকার চাটার্জ্জী ফ্যামিলি। সাতটি ভাই, প্রায় সবাই মাস্টার। এঁদের বাবা এম ই স্কুলের হেডমাস্টার, এক ভাই ঐ স্কুলেরই হেডপণ্ডিত, একজন এল পি স্কুলের মাস্টার, আর এক ভাই দূরে আর একটি এম ই স্কুলের হেডমাস্টার। আর এক ভাই স্কুলমাস্টার না হলেও মাইল কয়েক দূরে এক গ্রামে পোস্টমাস্টার।

হেসে বললাম: মাস্টার পরিবার দেখছি।

বিশ্বেশ্বরবাবু বললেন: শুধু তাই নয়। রাজনৈতিক ব্যাপারেও এঁরাই অগ্রগামী। এঁদের এক ভাই নজরবন্দী হয়ে আছে বাড়ীতে, কাজও কিছু করছে মনে হয়। পলাতক নরেন ঘোষকে এঁরাই আশ্রয় দিয়েছিলেন একবার। পুলিশের ভারী নেকনজর এঁদের ওপর। কালই হাট আছে, দেবো আপনার সঙ্গে পরিচয় করিয়ে।

থানার পরিচয়ও মোটামুটি পাওয়া গেল। দারোগার দেশ বিক্রমপুরে। ভীষণ বদমাশ। বোকা, অথচ মহাবিজ্ঞের ভান করে থাকেন। ব্যবহারে

একেবারে চাষার মতো। সেইজন্যই আগেকার রাজবন্দী বীজেশ বোস ব্যাটাকে স্যাণ্ডেল দিয়ে দু' ঘা বসিয়ে দিয়েছিলেন।

সম্মুখে জমাট অন্ধকার দেখিয়ে প্রশ্ন করলাম: চারদিকে সবই তো জঙ্গল দেখছি।

বাধা দিলেন বিশ্বেশ্বরবাবু: না, না, জঙ্গল আদৌ নয়। সামনেই থানার মাঠ, ওপাশে গোটা দুই কাছারী, সেখানে নায়েবরা বাস করেন সপরিবারে। ঐ কোণের বাসা কিশোরীমোহন ঘোষের, আমাদের নন-অফিসিয়েল ভিজিটর। ডাক্তারী করেন। ওর পরেই বন্দর, বন্দরের ওপারে চাটার্জ্জীদের বাড়ী। আর এদিকে একটু পরেই আত্রাই নদী! নামেই নদী, বর্ষাকালে তার পরিচয় পাওয়া যায়। আর চৈত্রমাসে একেবারে হাঁটুজল।

যা তথ্য সংগৃহীত হলো, তাতে বেশ বুঝতে পারলাম যে, দারোয়ানীর wayside স্টেশন দেখে যতটা মুষড়ে পড়েছিলাম, খানসামা গ্রামের কাহিনী ততটা নিরাশাব্যঞ্জক তো নয়ই, বরং আভিজাত্যে ও প্রগতিবাদে একেবার নবাববাড়ীর খানসামা মনে হতে লাগলো!......

অনেক রাত পর্য্যন্ত গল্প হলো এবং রাজনৈতিক পরিচয় আদানপ্রদানে জানা গেল, বিশ্বেশ্বরবাবু চট্টগ্রামের অনুশীলন দলের সভ্য। স্বীকার করতে দ্বিধা নেই যে, প্রথমটা একটু ঘাবড়ে গেলাম বৈ কি!

পরদিন সকালবেলা অকস্মাৎ বাড়ীর বাইরে কার হাঁকডাকে ঘুম ভেঙ্গে গেল। বেশী রাতে শুয়েছি রেলগাড়ী ও গরুর গাড়ী জার্নির পর, তাই তন্দ্রাচ্ছন্ন হয়ে ভোর কাটাতে ভালই লাগছিল। কিন্তু বার বার ডাকে অত্যন্ত বিরক্ত হয়ে বেরিয়ে এলাম এবং বাড়ীর ঝাপের দরজা খুলে দিতেই দেখি একজন জীর্ণবস্ত্র পরিহিত ঘোড়সওয়ার। ঘোড়সওয়ার?

পর পর প্রশ্ন করলাম: কি চাই? কাকে চাই? কেন চাই? এত সকালে কেন? কোথা থেকে আসা হয়েছে? কোথায় যাওয়া হবে?

আমার এতগুলো চোখা চোখা প্রশ্নের জবাবে অশ্বারোহী শুধু বললেন দুটি কথা: ভিখ্ দেন।

ভিখ্? মানে ভিক্ষা? ঘোড়ায় চড়ে এসে ভিক্ষা প্রার্থনা? সে কি? ঘোড়ার জন্য যে খাবার সংগ্রহ করতে পারে, সে কি আগে নিজের পেটের ব্যবস্থা

করে না? এ কী রকম ভিক্ষুক? কলকাতায় অবশ্য দেখেছি ভিক্ষুকের সঙ্গীতসহ শোভাযাত্রা। কেউ চলেছে গড়াতে গড়াতে, কেউ কেরোসিন বাক্সের গাড়ীতে, কেউ চলেছে অনাবৃত থকথকে ঘায়ের মাছি তাড়াতে তাড়াতে, ওদেরই সঙ্গে কোনো ঘাগরা-পরা মেয়ের হাতে হয়তো একটি খঞ্জনীজাতীয় কোনো যন্ত্র, তাই বাজিয়ে অবোধ্য ভাষায় চলেছে কোরাস্ সঙ্গীতে, ভিক্ষুকেরা দোতলায় দৃষ্টিপাত করে চাইছে কাপড় বা খাদ্য, পথচারীর কাছে হাত পেতে চাইছে পয়সা···এসব ভিক্ষুককে চিনি। কিন্তু একেবারে ঘোড়সওয়ার ভিক্ষুক তো দেখিনি কোনো দিন। কল্পনারও বাইরে। দেখে মনে হলো, এসেছেন যেন কোন্ মিঃ আউটরাম কিংবা ক্রমওয়েল, এখনই দাবী করবেন খিঁজির খাঁর বজ্রকণ্ঠে হতভাগ্য আলীখাঁর ছিন্ন শির!···

বৃথা কালক্ষেপ না করে বিদায় করে দিলাম অশ্বারোহীকে দুমুঠো চাল দিয়ে। অশ্বের খুরের ঘায়ে কিছু ধুলো উড়িয়ে রাস্তার বাঁকে ভিক্ষুক অদৃশ্য হয়ে যেতেই এবার দৃষ্টি প্রসারিত করলাম। বেশ বড় কম্পাউণ্ড। ইচ্ছে করলে ছোট-খাটো ফুটবল খেলার মাঠ করা যেতে পারে। দূরে একদিকে দু'খানা কোঠাবাড়ী, একখানা সাদা রংয়ের, অপরখানা লাল। আয়তন দেখে বেশ বুঝতে পারলাম সাদাখানি দারোগা পরিতোষের আর লাল রংয়েরখানা জমাদার কামাখ্যা মুখার্জ্জীর। সামনেই প্রকাণ্ড একটি আম্রবৃক্ষ, তার নীচে বাঁশের মাচা। বসে হাওয়া খাওয়া যেতে পারে। ওপারে বাঁশের চেগার দিয়ে ঘেরা সারি সারি বাড়ী। বোধহয় কিশোরীবাবুর ও নায়েববাবুদের। যাক্, ভদ্রলোক আছেন তাহলে খানসামা গ্রামে।

একটু পর যেই বাসার মধ্যে পা দিয়েছি, অমনি আবার বাইরে শোনা গেল হাঁক: উই মাছ নিবেন বাবু?

উই মাছ? কই, এ মাছের নাম তো শুনিনি কোথাও। বিশ্বেশ্বরবাবুও এ নামে কোনো লোকাল মাছের নাম তো করেননি কাল। যাকৃগে, সোজা জবাব দিয়ে দিলাম: না, না, উই মাছ-টাছ চাই না।

বলে আবার ঘরে প্রবেশ করছিলাম, এমন সময় ওঘর থেকে চোখ মুছতে মুছতে বেরিয়ে এলেন বিশ্বেশ্বরবাবু: ও কি মশাই, মাছ তাড়িয়ে দিলে খাবেন কি?

বললাম: দূর মশাই, উই মাছ কি খাদ্য?

না, অখাদ্য।—বলে বিশ্বেশ্বরবাবু ডাকলেন মাছওয়ালাকে। তারপর তার ঝাঁকা নামিয়ে ডালাটা সরিয়ে ফেলতেই দেখলাম মাঝারী সাইজের সব রুইয়ের বাচ্চা।

জিজ্ঞেস করলাম : কোথায়, তোমার উই মাছ কোথায় ?

বিরক্তি প্রকাশ করলো মাছওয়ালা : ক্যানে চৌখৎ দেখিবার পান না ?

তাহলে কি রুই মাছই এদেশে উই মাছ ? পরে বিশ্বেশ্বরবাবুর মুখে শুনলাম, কথাটা সত্য। এই বাহের দেশে 'র' অক্ষরটি শব্দের প্রথমে থাকলে তার উচ্চারণ হয় 'অ', আবার 'অ' থাকলে হয় 'র'। উদাহরণস্বরূপ বলা যেতে পারে, আমবাবুর রামবাগানে ইত্যাদি ইত্যাদি।

বাঃ, চমৎকার দেশে এসে পড়েছি তো! বহরমপুর বন্দীশিবিরে তো উত্তর-বঙ্গের, এমন কি, এই দিনাজপুর জেলারই অনেক বন্দীর সঙ্গে পরিচয় ও ঘনিষ্ঠতাও হয়েছে। স্বয়ং করালীকান্ত বিশ্বাস এই দিনাজপুরেরই। কিন্তু তাঁদের মুখে তো এই দুটি অক্ষরের এমনি দুর্দ্দশা শুনিনি !···

বিকেলে হাট। চাকর নেই। সুতরাং বেরিয়ে পড়লাম বিশ্বেশ্বরবাবু ও আমি। এসে আবার রান্না করবেন তিনি! বেশ বড় হাট বলা যায়। তরি-তরকারি, মাছ প্রভৃতি সবই প্রচুর উঠেছে। কতকগুলো মাড়োয়ারীর দোকান দেখলাম। সেগুলো প্রায়ই মণিহারী, কাপড়ের বা পাইকারী ও খুচরা মুদীর দোকান। বিশ্বেশ্বরবাবু সবার সঙ্গে আমার পরিচয় করিয়ে দিতে লাগলেন। কুঞ্জলাল আগরওয়ালা, বাসুদেব ঘোষ, মতিলাল সমাদ্দার, লাট্টু বিশ্বাস, স্যানিটারী ইনসপেক্টার অমূল্য গুপ্ত, রঘুপদ হাজরা প্রভৃতির সঙ্গে নমস্কার ও প্রতি-নমস্কার শেষ করে বিশ্বেশ্বরবাবু বললেন : কিন্তু বড়দা'কে তো দেখছি না।

প্রশ্ন করলাম : বড়দা' ?

হুঁ। বড়দা', চাটার্জ্জী পরিবারের বড় ছেলে। খানসামার সবারই বড়দা'। হাটে তাঁর আসা চাই-ই। তাঁর বাবা তারকবাবুও আসেন বা অন্যান্য ভাইরাও আসেন। কিন্তু যত লোকই আসুক, বড়দা' আসবেনই এবং কিছু-না-কিছু সওদা করে ঠকে যাবেন অথচ বাড়ীতে গিয়ে উচ্চৈঃস্বরে দাবী প্রতিষ্ঠা করবার চেষ্টা করবেন যে, তিনি ঠকেননি। কোনো দোকানীর সাধ্য নেই যে তাঁকে ঠকায়। জীবনে ঠকেননি তিনি।

বিশ্বেশ্বরবাবু হেসে বললেন : ভারী সরল ও সোজা মানুষ।

কিন্তু চাটার্জ্জী পরিবারের কাউকে দেখা যাচ্ছিল না বলে উদ্বেগ প্রকাশ করছিলেন তিনি। আমাদের কেনবার দ্রব্য সামান্য। আলু পটল ও কিছু মাছ নিলেই চলবে। তাই ইতস্ততঃ ঘুরে বেড়াতে বেড়াতে অকস্মাৎ একসময় বলে উঠলেন বিশ্বেশ্বরবাবু: ঐ যে, পণ্ডিতকে দেখা যাচ্ছে কালুবাবুর দোকানে, চলুন।

কিন্তু যাঁর সম্মুখে এসে দাঁড়ালাম, পণ্ডিত বলে তাঁকে কিছুতেই স্বীকার করা যায় না। বয়স বাইশ-তেইশের বেশী হবে না, ক্লিন শেভ, বড় বড় চুল ব্যাক ব্রাশ করা, কোছা-আঁটা পাতলা ধুতি ও গায়ে সাদা হাফশার্ট, কলারটি তোলা আর পায়ে আধুনিক স্যাণ্ডেল। কীভাবে ইনি স্কুলের হেডপণ্ডিত হবেন? হেড-পণ্ডিত বলতেই যে মূর্ত্তিটি চোখের সামনে ভেসে ওঠে, তা হচ্ছে—অন্ততঃ চল্লিশ বছর বয়েস, স্কন্ধে তেল চিটচিটে উত্তরীয়, মুণ্ডিত বা কদম-ছাঁট মস্তকের দীর্ঘ শিখাগ্রভাগে জবা ফুল, অন্ততঃ সাতদিন ক্ষৌরকারের সঙ্গে সাক্ষাৎ হয়নি, বেশ সুডৌল একটি ভুঁড়ি, তার ওপর লম্বমান স্বেদসিক্ত ময়লা যজ্ঞোপবীত, পায়ে বিদ্যাসাগরী বা সাধারণ চটি, হয়তো কোনো তর্কচঞ্চু অথবা বিদ্যাদিগ্‌গজ! কায়দাদুরস্ত অতি আধুনিক ফিটফাট্ বাইশ বছরের ছোকরা কী করে স্কুলের হেড-পণ্ডিত হতে পারে?

পরিচয় হলো এবং নানা কথার মাঝখানে চিত্তবাবু যখন পকেট থেকে বার করে একটি বিড়ি অফার করতে চাইলেন, তখন না হেসে পারা গেল না। বললাম: এই একটিমাত্র নিশানা রেখেছেন হেডপণ্ডিতের—বিড়ি, the only indication······

খুব অল্প দিনের মধ্যেই বেশ জমিয়ে ফেলা গেল। এ-বাসা ও-বাসা করে বেশ কাটিয়ে দিই সকালটা, দুপুরের আহারের পর নিদ্রা আর বিকেলে থানা কম্পাউণ্ডে ভলি খেলা। পূর্ব্বেই বলেছি বহরমপুর বন্দীশিবিরে ভলি খেলায় নাম ছিল আমার। অবশ্য তিন বছর আর অভ্যাস নেই। তথাপি কয়েকদিনের মধ্যেই আবার হাত খুলে গেল। গ্রামের অনেকেই খেলতে আসেন। সেখানেই নতুনদের সঙ্গে পরিচয় হয় এবং আরও আড্ডা মারবার স্থান পাওয়া যায়।

দারোগা পরিতোষও আসেন। খেলবার স্টাইলটি তাঁর একেবারে নিজস্ব। প্রত্যেকটি বল্ ফেরাবার জন্য তিনি প্রায়ই কামান দাগেন দু'মুষ্টি একত্র করে এবং ফলে ওভার-বাউণ্ডারী চাপ হয় বটে, কিন্তু হেরে যেতে হয়।

অমূল্য গুপ্তও আসেন এবং চেষ্টা করেন তাঁর ভুঁড়ি নিয়ে লাফিয়ে চাপ মারতে। কিন্তু মুশকিল হচ্ছে চাটার্জী পরিবারের ছেলেদের নিয়ে। সেজভাই নীরদ মাইল ছয়েক দূরে বীরগঞ্জ গ্রামের পোস্টমাস্টার। বিকেলে অফিস বন্ধ করে প্রায়ই চলে আসেন সাইকেলে, রবিবার হলে তো আসবেনই। মেজভাই প্রমোদ মাইল বারো দূরে একটি স্কুলের হেডমাস্টার। রবিবার তিনি আসবেনই এবং ফিরে যাবার সময় প্রায়ই সোম চলে যায়, মঙ্গলও কখনো কখনো। তাই তিনিও আসেন। আর সত্যরঞ্জন অর্থাৎ বিলু তো বাড়ীতেই থাকে, হোম ইনটার্নড। এবার ম্যাট্রিক দেবে প্রাইভেটে। কিন্তু মুশকিল হচ্ছে এঁরা প্রত্যেকেই প্রায় ছ' ফুট দীর্ঘ। ফলে নেটের ওপর দিয়ে চাপ মেরে প্রতিপক্ষকে ঘায়েল করা এঁদের পক্ষে অত্যন্ত সহজ। এঁরা যেদিকে থাকেন, সেদিকের জয় অবধারিত বলা যায়।

খেলার পর ফিরে এসে আমরা বেশ করে স্নান করি কূয়োর জলে। তারপর রাঁধতে বসেন বিশ্বেশ্বরবাবু। একেবারে পাকা রাঁধুনী। তবে শাকসবজি বা লতা-পাতা ডাঁটার জাবেদা রান্না নয়, কালিয়া, কোর্মা, দোপেঁয়াজী, তা না হলে ডিমের ডালনা বা পটলের দোলমা রাঁধতে সিদ্ধহস্ত তিনি। জানা গেল, দেশের নেতারা চট্টগ্রাম শহরে গেলে রান্নাঘরের একচ্ছত্র আধিপত্য ছেড়ে দেওয়া হতো তাঁর ওপর। হাতা-খুন্তি নাড়তেন অবশ্য মেয়েরাই, কিন্তু রন্ধনশালার একমাত্র হাইকোর্ট ছিলেন তিনিই। খাবার পর আম গাছের নীচে মাচার ওপর বসে বা শুয়ে চলে আমাদের গল্পগুজব যতক্ষণ খুশী ততক্ষণ।

দু'এক মাসের মধ্যেই বেশ খাপ খাইয়ে নিলাম পারিপার্শ্বিকের সঙ্গে। গাইডের কাজ করতে লাগলেন বিশ্বেশ্বরবাবু এবং তা কৃতিত্বের সঙ্গে।

যেদিন ভলি খেলা হতো না অথবা হলেও, কোনো কোনোদিন খেলতে ভালো লাগছে না বলে একটা ওজর দেখিয়ে দু'জনে বেরিয়ে পড়তাম গ্রামের পথে। বন্দরের ভিড় পশ্চাতে রেখে এগিয়ে যেতাম যেকোনো দিকে যতদূর খুশী। বাঁধানো রাজপথ নয়, খোয়া ও এ্যাসফালটামের কেরামতি নয়, মেঠো পথ, ধুলোবালিতে ভর্ত্তি, গরুর গাড়ীর চাকায় দু'পাশে তৈরী দুটি সরু ড্রেন-এর মতো, এবড়ো-খেবড়ো, কোথাও কাঁটা গাছ, কোথাও কোনো গাছের ডাল নেমে এসেছে পথের ওপর। সাবধানে পা ফেলতে হয়, সতর্কতার সঙ্গে সঙ্গে এগিয়ে যেতে হয়।

তবু ভালো লাগে গ্রামের পথে হাঁটতে। আম বাগানের পাশ দিয়ে এগিয়ে গিয়ে বাঁশবনের নীচে দিয়ে এই পথটা সম্মুখের ঐ মাঠ পেরিয়ে কোথায় গেছে, দেখতে ইচ্ছে করে। কোথায় যাবো, কতদুর যাবো, কেন যাবো, কিছুই ঠিক না করে বেরিয়ে পড়তে ইচ্ছে করে গ্রামের মেঠো পথে। কত নাম-না-জানা ফুল ফুটে রয়েছে নিভৃতে, কত নাম-না-জানা গাছ, গাছের ডালে কত নাম-না-জানা পাখী, সে পাখীর কি বিচিত্র কলরব! ধুলো হাঁটু পর্য্যন্ত উঠে আসে, বন্ধুর পথে হোঁচট খেয়ে ব্যথা লাগে, ঘামে গায়ের জামা ভিজে যায়, তবুও আমরা হাঁটি, শুধু হাঁটি।

বিশ্বেশ্বরবাবু যেমন গ্রামের ছেলে, তেমনি আমিও। চট্টগ্রাম তাঁর দেশ। হয়তো সেখানকার গ্রামে পাহাড়-পর্ব্বত নদী-নালার প্রাকৃতিক দৃশ্য আরও সুন্দর। আমার দেশ বিক্রমপুরে। বর্ষাকালের কথা বাদ দিলে আমার গ্রাম প্রায় এমনিই হবে। এই খানসামা গ্রামের মুকুরেই যেন আমি কেয়টখালীর সৌন্দর্য্য প্রতিবিম্বিত দেখতে পেতাম! এখানকার নৈসর্গিক রূপ-ঐশ্বর্য্য পিপাসার্ত্ত দুই চক্ষু দিয়ে প্রাণভরে পান করতাম। এখানকার বাতাসে যেন কেয়টখালীরই চেনা সুবাস ভেসে আসতো!

# কুড়ি

কিন্তু প্রবাদ আছে যে, যে ডাকাত, সে হাতের কাছে আর কিছু না পেলেও কচুগাছ কেটেও অভ্যেসটা বজায় রেখে যায়। আমারও হলো তাই।

প্রথমেই স্থির করলাম চাটার্জ্জীদের ঐ স্বগৃহে অন্তরীণ ভাই বিলুর সঙ্গেই করতে হবে পরিচয়। প্রকাশ্যে নয় গোপনে! কোন্ দলের সভ্য সে, অনুশীলন, না যুগান্তর, কোন্ গ্রুপের কর্ম্মী, তা জানা না থাকলেও বহরমপুরে থাকাকালীনই জানতে পারা গিয়েছিল যে, দলীয় সচেতনতা উত্তরবঙ্গের কর্ম্মিদের মধ্যে তখনো তেমন তীব্র হয়ে দেখা দেয়নি। বিপ্লবী দলে যোগ দিয়ে অনেক কাজ, অনেক দুঃসাহসিক কাজও তাঁরা করেছেন, কিন্তু বাংলা দেশে তখন যে অনুশীলন ও যুগান্তর নামে দুটি বৃহৎ বিপ্লবী দল ছিল এবং তাদের অন্তর্ভুক্ত ছিল অসংখ্য দল, উপদল, গ্রুপ, উপ-গ্রুপ, এসব সংবাদ তাঁরা রাখতেন না অথবা এসব সংবাদের অস্তিত্ব সম্বন্ধেই তাঁদের কোনো ধারণা ছিল না।

সুতরাং বিলু এর ব্যতিক্রম হবে কেন? যদিও হয়, তাহলেও তাকে আমার আওতায় টেনে নিতে বেগ পেতে হবে না। তারপর ওরই মারফত স্ুঁচ হয়ে প্রবেশ করবো এই গ্রামে। কে জানে, হয়তো এই সুদূর দিনাজপুর জেলার খানসামা গ্রামেই একদা স্থাপিত হবে বেঙ্গল ভলান্টিয়ার্সের একটি প্রাণবন্ত শাখা। বিশ্বেশ্বরবাবুকে বললাম সব। অনুশীলনের হলেও আমার কাজে বাধা দেওয়া তো দূরে থাক, বরং কোনো সুযোগ-সুবিধা করে দেওয়া তাঁর করায়ত্ত হলে তাও করে দিতে স্বীকৃত হলেন। সেই দলাদলির যুগে ও সুতীব্র দলীয় চেতনার যুগে এমনি উদারতা ছিল চিন্তার অতীত। স্পষ্ট দুটি বিরোধী দলের সভ্য হয়েও খানসামার অন্তরীণ জীবন আমাদের পারস্পরিক সখ্য ও সহযোগিতায় মধুময় হয়ে উঠেছিল।

বিলুর সঙ্গে রাজনৈতিক পরিচয় হলো গ্রামের বাইরে ফুটবল খেলার মাঠের ধারে একটি ঝোপের আড়ালে। কোনো উপক্রমণিকার প্রয়োজন ছিল না, প্রয়োজন ছিল না কোনো জ্বালাময়ী ভাষার। দেশপ্রেমের আগুন আগে থেকেই যার বুকে ধিকি ধিকি জ্বলছে তুষের আগুনের মতো, সেখানে প্রয়োজন শুধু তাতে ইন্ধন জোগানো। তাহলেই সেখান থেকে একদিন প্রসারিত হবে সর্ব্বগ্রাসী

আগুনের লোল জিহ্বা। আবার জল ফুটে উঠবে, স্টীম তৈরী হবে, আবার সংগঠন-স্টীমারের প্রপেলর ঘুরবে !……

বিলু বললো : খানসামা গ্রামে ছেলের চাইতে অনেকগুলো ভালো ভালো মেয়ে আছে, যাদের নিয়ে চমৎকার একটা অর্গানিজেশন গড়ে তোলা যায়। তাদের মধ্যে কেউ প্রাইভেট পড়ে ম্যাট্রিক দেবার জন্য, কেউ তাও পড়ে না। তথাপি ওদের দিয়ে কাজ করানো যাবে।

বললাম : কোথায়, একজনকেও তো এই ক'মাসে দেখেছি বলে মনে হচ্ছে না।

দেখেছেন, হয়তো লক্ষ্য করেননি। তারা কিন্তু সবাই দেখেছে আপনাকে ও বেশ উৎসাহী হয়ে উঠেছে আপনার সম্বন্ধে। আপনাদের নন-অফিসিয়েল ভিজিটর কিশোরী ঘোষেরই দুটি নাতনী আছে—শান্তি আর ছুটুন।

ছুটুন ?

হ্যাঁ ছুটুন। ভাল নাম লীলাবতী। তারপর চাঁদপুর কাছারির নায়েব উমাচরণ সেনের দুটি মেয়ে আছে—বীণা ও রেণু। রেণু প্রাইভেটে ম্যাট্রিক দেবে। তারপর আমাদের বাড়ীর উল্টো দিকে ভবেন সান্যালের আছে একটি মেয়ে—বিলু।

বিলু—মেয়ে ?

হেসে জবাব দিল বিলু : হ্যাঁ, বিলু ছেলে আমি আর সে বিলু মেয়ে। এ দেশের নামগুলো এমনি অদ্ভুত দ্বিজেনবাবু। আষাঢ় মাসে জন্ম হলে তার নাম রাখা হয় আষারু। বৈশাখে হলে বৈশাখু। সোমবার জন্ম হলে সে হয় সোমারু। রাত পোহালে তার নাম রাখা হয় পোহাতু। ছোটবেলা যে কাঁদে, সে হয় কান্দুরা। এমনি সব।

নামাবলী শুনে কিছুক্ষণ হাসা গেল দু'জনে। তারপর বিলু বলতে লাগলো : আমার বড়দির মেয়ে আছে, টুকু। তবে সে বড়লোকের কন্যা, সহজে হাত করা যাবে না। আর আছে আমার ছোট বোন খুকু।

বয়েস খুব কম বুঝি ?

না, না, কম নয়।—বলতে লাগলো বিলু : তবে হ্যাঁ, মাস্টারী করছে একেবারে এগারো বছর বয়স থেকে, তখনো ফ্রক পরতো। আমাদেরই বৈঠকখানায় ক'জন মেয়ে নিয়ে একটা কোচিং ক্লাসের মতো খুলেছিল। তারপর

বৃত্তি পরীক্ষায় তিনটি মেয়ে বৃত্তি পাওয়ায় স্কুলটি এবার গভর্নমেন্ট এইড্ পাচ্ছে। এবং সারা দিনাজপুর জেলার সবগুলো মেয়ে এল পি স্কুলের মধ্যে সবার চাইতে বেশী এড্ পায় আমার বোন খুকু। বয়স সতেরো-আঠারো হতে পারে। ভাল নাম শিশিরকণা।

কিন্তু মেয়েদের অর্গানিজেশন? শুধুই মেয়ে?…একটু ভাবনায় পড়লাম বৈ কি! জীবনে শুধু ছেলেদের অর্গানিজেশনই করে আসছি। পথেঘাটে, ট্রেনে, স্টীমারে, হাটে বাজারে যেখানেই সুযোগ পেয়েছি, বিপ্লবের অগ্নিকণা ছড়িয়ে দিচ্ছি ছেলেদের অন্তরে। কিছু কিছু কণা নিভে ছাই হয়ে যাচ্ছে সত্য, কিন্তু অনেকগুলোই এখনো জ্বলছে। কোনোটা জ্বলছে ধিকিধিকি, কোনোটা হয়ে উঠেছে গনগনে, কোনোটা শিখা বিস্তারের নেশায় মাতাল হয়ে উঠেছে, কোনোটা সত্যিই লেলিহান, আগ্নেয়গিরি সৃষ্টি করেছে কোনোটা!…কিন্তু সে সবই ছেলে।

আগুন ছড়াতে গিয়ে মেয়েদের কি সাক্ষাৎ পাইনি? তারাও কি অঞ্জলি-ভরে চায়নি আগুনের আশীর্ব্বাদ? অগ্নিমন্ত্রে দীক্ষা নেবার আকাঙ্ক্ষায় তারাও কি পাগল হয়ে ওঠেনি? জানি, সবই সত্য, ছেলেদের পাশাপাশি মেয়েরাও বেরিয়ে এসেছে আত্মবিসর্জ্জনের পথে। কিন্তু শুধুই মেয়েদের সংগঠন? খুব অসুবিধা হতো না যদি কোনো মেয়ে ভার নিত এই সংগঠনের। আমরা ছেলেরা থাকতাম নেপথ্যে, সেখান থেকেই এদের পরিচালনা করতাম। হয়তো তাই শেষ পর্য্যন্ত করতে হবে।

কিন্তু এই অজানা অচেনা গ্রামে অপরিচিত পরিবেশে মেয়েদের সংগঠন গড়ে তোলার ঝুঁকি নেওয়া কি যুক্তিযুক্ত হবে? ইতস্ততঃ করতে দেখে বিলু সোৎসাহে বলে উঠলো: কোনো অসুবিধে হবে না। সব আমি ব্যবস্থা করে দেবো দ্বিজেনবাবু। প্রত্যেকের বাড়ীতে নিয়ে গিয়ে একেবারে পরিবারের সঙ্গে আপনাকে মিশিয়ে দেবো। এদের বাবা-মাদের প্রায়ই আমরা মেসো-মাসী বা কাকা-কাকী বলে ডাকি। সুতরাং কেউ সন্দেহ করতে পারবে না।……

তথাস্তু।

এর পরই বেরিয়ে পড়লাম গ্রামে। আর পথে পথে নয়, এবারে বাড়ীতে বাড়ীতে। বন্দরের মাড়োয়ারী গদীগুলোতে হানা দিলাম। তাদের সঙ্গে পরিচয় হলো। বাঙালী দোকানদারদের দোকানে প্রায়ই যাতায়াত শুরু করলাম।

বার কয়েক দোকানে দেখা হবার পর স্বাভাবিকভাবেই বাড়ীতে পায়ের ধুলো দেবার অনুরোধ এল। সেসব অনুরোধ তৎক্ষণাৎ রক্ষায় তৎপর হয়ে উঠলাম। গোটা কয়েক তুচ্ছ দাবী নিয়ে একদিন আমাদের নন-অফিসিয়েল ভিজিটর ডাক্তার কিশোরী ঘোষের বৈঠকখানাতে গিয়েই হাজির হলাম। তারপর আর দাবী নয়, সৌজন্যমূলক সাক্ষাৎ। বৈঠকখানাতেই নানা গল্প ও চা-জলখাবার। ক্রমে বৈঠকখানার গণ্ডী অপসারিত হলো এবং ডাক্তার ঘোষের পুত্রবধূরা আমার বৌঠান হয়ে পড়লেন।

পাশের কাছারি বাড়ীতে দুপুরে তাসের বৈঠক শুরু হলো। জমে উঠলো আড্ডা। যাঁরা আসতে লাগলেন, তাঁদের সঙ্গে পরিচয় হলো, তারপর পার্টনার হয়ে খেলা চললো, অন্তরঙ্গতা হলো, তারপর একদিন গরীবের বাড়ীতে চা খেতে যাবার আমন্ত্রণ এলো।

একটি লোকও সন্দেহ করতে পারলো না যে, এই নতুন-আসা রাজবন্দীটির মনে মনে কোনো পরিকল্পনা আছে!···

কিন্তু একজন বেশ সন্দেহ করতে লাগলেন। তিনি আর কেউ নন, পরিতোষ দারোগা। গ্রামের মধ্যে আমার জনপ্রিয়তা সহ্য হচ্ছিল না তাঁর। যে বাড়ীতে যাই, সেখানেই সবাই আদর করে অভ্যর্থনা করেন আমায়, সবাই ঘিরে বসেন, দেশবিদেশের কত গল্প শোনেন, মেয়েরা গান করে, ছোটরা এসে কোলে চেপে বসে, বাড়ীর ভাদ্রবধূরাও আমার সঙ্গে হাসিপরিহাস করেন, প্রায়ই চা পানের বা আহার করবার নেমন্তন্ন আসে···এর প্রত্যেকটি ঘটনা পরিতোষের গায়ে এক একটি ফোস্কা পরিয়ে দিল যেন উত্তপ্ত লোহার শিক ছুঁইয়ে ছুঁইয়ে! এর পর যখন সে শুনতে পেল পুজোর সময় যে নাটকাভিনয় হবে, আমিই তার অন্যতম উদ্যোক্তা, সংগঠক ও নাট্যপরিচালক এবং যখন দেখতে পেল যে, প্রতিদিন অপরাহ্নে আমারই উপস্থিতিতে মতিলাল সমাদ্দারের কাছারি বাড়ীতে পুরোদমে মহলা হচ্ছে, পরিতোষ তখন প্রায় উন্মাদ হয়ে উঠলো!

কেশিয়াড়ীর ক্ষীরোদ দত্তের মতোই পরিতোষ চরিত্রহীন। তবে ক্ষীরোদের চরিত্রহীনতায় অনেকখানি সাহস আছে, আছে বেপরোয়াভাব। লালসায় মাতাল হয়ে সে যেখানে খুশী হানা দেবে, আবার তার ফলে মার খেয়ে ড্রেনে পড়ে থাকতেও তার লজ্জা নেই। কোনো মেয়ে প্রকাশ্যে তার গণ্ডে স্যাণ্ডেল প্রহার করলেও ক্ষীরোদ দারোগা তার আঁচলের বর্ণনায় মেতে উঠবে। আর

পরিতোষ অনেকটা ঘিয়ে-ভাজা কুকুরের মতো। অস্থিচর্ম্মসার, রোগজর্জ্জর! অথচ লোভ আছে সীমাহীন। ঘেউ ঘেউ করে দাবী জানাবার মতো হিম্মৎ নেই, তাই ঘ্রাণের টানে মাটি শুঁকতে শুঁকতে ব্যাটা ঘুর ঘুর করে ঘুরে বেড়ায়। কাছে গিয়ে আহ্লাদে ল্যাজ নাড়ে নয়, ল্যাজই তাকে নাড়ায়। বিরক্ত হয়ে যদি লাথি মারা যায়, তাহলেও প্রস্থান করতে চাইবে না। চার পা হটে গিয়ে কেঁউ কেঁউ করে কাঁদুনি গাইবে, তারপর আবার শুক শুক করে মাথা নীচু করে দু'পা এগিয়ে আসবে প্রসাদের প্রত্যাশায়!…

ক্ষীরোদ গৃহিণীকে দেখেছি দ্ব্যর্থহীনভাষায় বরাবর স্বামীর চরিত্রহীনতার নিন্দা করতে। নিষ্পাপ মহিয়সী মহিলা কোনোদিন স্বামীকে ক্ষমা করেননি। সাধ্যমতো বাধা দিতে চেষ্টা করে হয়তো কচিৎ কৃতকার্য্য হয়েছেন, ক্ষোভে দুঃখে নিরুপায়ের মতো দেবতার উদ্দেশ্যে মাথা খুঁড়েছেন, হয়তো লম্পট স্বামীর ঘর করার চাইতে মৃত্যুকেই কামনা করেছেন। আর পরিতোষ গৃহিণী ঠিক তাঁর বিপরীত। চরিত্রহীন স্বামীর প্রকৃত সহধর্ম্মিণী। সহজ ভাষায় যাকে বলা যায় দালাল। কেশিয়াড়ীর হরিমতীর মতো। হরিমতী ছিল ক্ষীরোদের দালাল। বাড়ীর কর্ত্রীর চোখে ধুলো দিয়ে তার পক্ষে দালালী চালানো কিছুটা কঠিন ছিল বটে, কিন্তু এখানে বাধা দেবার আর কেউ নেই। লাম্পট্যে স্বামী-স্ত্রী একেবারে হরিহর আত্মা!…

ভদ্রলোকদের বাড়ীতে টোপ ফেলবার কায়দাটা পরিতোষের ভারী কৌতুকপ্রদ ও অভিনব বলা যায়। যে বাড়ী টারগেট ঠিক করা হয়, প্রথমে তাঁর সহধর্ম্মিণী সেখানে যাতায়াত শুরু করে দেন। কোথাও তিনি মাসী, কোথাও কাকী, কোথাও জ্যেঠী, কোথাও আবার মামীও বটে। দশমহাবিদ্যার মতো। কিন্তু তাহলে কী হবে? বাড়ীর অবিবাহিতা বড় মেয়েটির যেন তিনি সমবয়সী, যেন সমপাঠিনী, যেন কতকালের বান্ধবী, একেবারে মাই ডিয়ার মাসীর মতো! জমিয়ে নিতে খুব দেরী হয় না। তারপর একদিন মহা দুঃখ করে বিনিয়ে বিনিয়ে আধা পূর্ব্ব ও আধা পশ্চিমবঙ্গীয় ভাষায় বলেন: তোদের বাড়ীতেই তো খালি আসি, কিন্তু ছুটুন, আমাগো বাসাতেও তো একবার যেতে পারিস্। তব্ মামা কত দুঃখু করে—ছুটুন আসে না। কাউলকা বিকেলে তরে বুঝি দেখছিল চাঁদপুরের দিকে যেতে। বললো, কি সোন্দর লাল রংয়ের শাড়ি পরছিলি!—যাবি নাকি রে?

অনেকবার অনুরোধ জানাবার পর তারপর একদিন ছুটুন যায় হয়তো। তার পরই আসে ঘিয়ে-ভাজা কুকুর-মামা পায়ের কাছে পদলেহনের অনুরোধ জানাতে। চারিদিকে প্রদক্ষিণ করে সুযোগের অপেক্ষায়। কিন্তু মুখে কথা ফোটে না, তাই একসময় এসে একটুখানি গায়ের গন্ধ নিয়ে যায় কিংবা হয়তো লক্‌লকে জিভ ঠেকিয়ে দিয়ে যায় পায়ের আঙ্গুলে। হয়তো লাথি মারে ছুটুন, দু'পায়ের ফাঁকে তখন ল্যাজ গুঁজে কেঁউ কেঁউ করতে করতে বেরিয়ে যায় ঘিয়ে-ভাজা কুকুর পরিতোষ দে।

আবার হয়তো একদিন পরিতোষিণী ( পরিতোষ দারোগার স্ত্রীকে সবাই এই নিক্‌-নেম দিয়েছিল ) গিয়ে হাজির উমাচরণ সেনের বাড়ীতে।

কি রে রেণু, কি করিস ?

উমাচরণ সেনের অনূঢ়া কন্যা প্রবেশিকা পরীক্ষার জন্য প্রস্তুত হচ্ছে। খাতাখানা বন্ধ করে বললো : অঙ্ক করছি মাসীমা।

টেবিলের সম্মুখে দাঁড়িয়ে পরিতোষিণী রেণুর মুখের দিকে এবং তারপরই বন্ধ-করা খাতাটার দিকে সন্দেহের চক্ষে চাইলেন। তারপরই তাম্বুলচর্চিত কয়েকটি মূলো-দাঁত বার করে হি হি করে হেসে উঠলেন : হ—অঙ্ক করতেছিস, না মুণ্ডু করতেছিস। খাতার মধ্যে কি লুকোলি দেখি !

রেণু বললো : কিছুই না মাসীমা।

কিছুই না বললেই পরিতোষিণী তাতে কর্ণপাত করবেন কেন ? ঝপ করে চেয়ারে বসে পড়লেন, তারপর মুখ টিপে টিপে হেসে বললেন : আরে, তোদের বয়সে আমরাও অমনি গুরুজনেরে দেখে ফস্‌ করে খাতা বন্ধ করছি আর বলছি, অঙ্ক করছিলাম মাসীমা।—তারপর খোলা দরজা দিয়ে একবার ফাঁকা উঠোনে দৃষ্টি ফেলে নিয়ে নিশ্চিন্ত হয়ে বললেন একটুখানি অনুচ্চকণ্ঠে : একবার তো ধরা পড়ে গেলাম পিসিমার কাছে। চার পৃষ্ঠা পত্র সবে শেষ করেছি, এমন সময় পা টিপে টিপে পিছন থিকা এসে পিসিমা একেবারে খাবলা দিয়ে খাতাশুদ্ধ পত্রখানা কেড়ে নিলেন। কত পায়ে ধরলাম, কোনো কথাই শুনলেন না, সোজা নিয়ে গেলেন মায়ের কাছে। পত্র পইড়া মা আমার চুলের ঝুঁটি ধরে পিট্টি দিলেন আর সেই ছেলেটারও আমাদের বাড়ীতে আসা বন্ধ হলো।—আরে, তোদের বয়সে ওরকম দু'চারখানা চিঠি আমরাও লিখছি। দেখা না রেণু, কারুকে কবো না।

রেণু ভারী লজ্জা পেল। বললো : সত্যি বলছি মাসীমা—

আবার দুটো মুলো-দাঁত দেখা গেল মাসীমার : আরে, লজ্জা পাস কেন? ওতে দোষ নেই। যে বয়সের যা ধর্ম্ম! তবে হ্যাঁ, উনি কন, তোমারে আরও একবার বিয়ে দেয়া যায়।—তারপরই আবার মুচকি হাসি : অখনোও একেবারে ফুরিয়ে যাইনি, কি বলিস রে রেণু, তাই না?

পূজনীয়া মাসীমা স্নেহের পাত্রী বোনঝির সঙ্গে নিজের বিগত যৌবন ও বিস্মৃত রোমান্সের সরস আলোচনায় এমনিভাবে ডগমগ হয়ে উঠলেন যে, রেণু আর তিষ্ঠিতে পারছিল না। সে উঠে দাঁড়াতেই পরিতোষিণী এবার দালালী টোপ ফেলতে তৎপর হয়ে উঠলেন : শোন্, শোন্ রেণু, তোর মেসো বলে, খানসামা বন্দরে যতগুলো মেয়ে আছে না, তাদের সক্কলের মধ্যে সেরা মেয়ে রেণু। ভালোমন্দ রান্না হইলেই তর্ কথা, আহা, রেণু এলে ভালো হতো। আমার জন্য আনছে রঙীন ব্লাউজ, বলে, এই রংয়ে রেণুরে খুব ভালো মানায়। তর্ লইগা মেসোর চিন্তার আর সীমা নেই। একবার গেলেই তো পারস্ আমাদের বাসায়।

এমনি বার বার অনুরোধ এড়াতে না পেরে হয়তো রেণু একদিন বিকেলে যায় বেড়াতে। গেলেই লম্পট মেসো একেবারে গদগদ হয়ে অভ্যর্থনা জানায়। মোসাহেবরা যেমন তাদের বাবুর শ্রীচরণের ছুঁচো হয়ে থাকতে পারলেই জীবন সার্থক মনে করে, তেমনিভাবে পরিতোষও যেন তার তৃষিত বক্ষ প্রসারিত করে দেয় রেণুর শ্রীচরণের স্পর্শ পাবার কামনায়। হয়তো বেশ স্পষ্ট করেই পায়ের ছাপ ফুটে ওঠে তার সর্ব্বাঙ্গে। তবুও লজ্জা নেই, সঙ্কোচ নেই, মান-মর্য্যাদার আদৌ বালাই নেই পরিতোষের। খানসামা বন্দরের মেয়েদের স্যাণ্ডেল অনেকবারই পড়েছে ওর পিঠে ও গালে, তবুও শিক্ষা হলো না এই নরাধমের, শিক্ষা হলো না ওর স্ত্রীর।...

সমস্ত সংবাদ সংগ্রহ করলাম বিলুর কাছ থেকে এবং এমনি চাঞ্চল্যকর ঘটনাগুলি জানবার পর থেকেই খানসামা গ্রামে মেয়েদের একটি আদর্শমূলক সংগঠন তৈরী করবার কাজে বিশেষভাবে আত্মনিয়োগ করলাম।

আমার সঙ্গে মেয়েদের পরিচয় হবার পর পরিতোষিণী ব্যবসা আর বিশেষ জমাতে পারলেন না। মন্দা পড়তে লাগলো। মেয়েদের মধ্যে তখন এসে গেছে নতুন ভাবের জোয়ার। তারা ইতিহাস পড়ে, ব্যায়াম চর্চ্চা করে, ভোরবেলা

দল বেঁধে বেড়াতে বেরোয় খানসামা বন্দরের বুকের ওপর শত গোঁড়া ও সঙ্কীর্ণ দৃষ্টির সম্মুখ দিয়ে, তাদের সাপ্তাহিক আলোচনা সভা বসে। চাঁদা তোলে, ভালো ভালো বই কেনে, তারা দৈনন্দিন সংবাদপত্র পাঠ করে। এ কাজে নেমেছে সবাই। আত্রেয়ী, শান্তি, ছুটুন, বীণা, রেণু, ওদের দাদা জ্যোতিষবাবুর স্ত্রী, ওদের বিধবা বড় বৌদি এবং এমন কি, স্বয়ং ভবেন সান্ন্যালের কন্যা বিলু! ......সুতরাং কুকুরের গায়ের ফোস্কা পাকতে শুরু করলো। প্রতিশোধ নেবার হিংস্রতায় সে তার ধারালো দাঁত বার করলো।

শেষ চেষ্টা করবার উদ্দেশ্যে পরিতোষিণী বাড়ী বাড়ী গিয়ে এবার আমাদের নিন্দে ছড়াতে লাগলেন। কিন্তু পরিতোষিণী বেশ দেরী করে ফেলেছিলেন। নিন্দার দুর্গন্ধময় ভাণ্ড নিয়ে যখন তিনি আসরে নামলেন রণচামুণ্ডা বেশে, প্রতিটি পরিবারেই আমি তখন অমৃতের বাণী শুনিয়ে ফেলেছি। শুধু শোনাই নয়, দেশাত্মবোধক সেই বাণী ততদিনে পরিবারের প্রত্যেকের কানের মধ্য দিয়ে মর্ম্মে গিয়ে প্রবেশ করেছে। চঞ্চল করে তুলেছে তাদের, ভাবিয়ে তুলেছে, উতলা করে তুলেছে, জীবনের বিস্মৃত ও পরিত্যক্ত একটা অংশ যেন নতুন হয়ে দেখা দিয়েছে, নব উন্মাদনায় তারা যেন থর থর করে কেঁপে উঠছে!...

এমনিভাবে বিপ্লবের বীজ যেখানে অঙ্কুরোদ্গমের স্বপ্নে বিভোর হয়ে উঠেছে, পরিতোষিণীর ছড়ানো ও ছিটানো হলাহল সেখানে কতটুকু ক্ষতি করতে পারবে? তাই নিশ্চিন্ত মনে আমরা ওকে-দেখানো বেপরোয়াভাব আরও প্রকাশ্যভাবে প্রদর্শনের ব্যবস্থা করলাম। টিলের বদলে পাটকেল।

বাসার বাইরেই কাটা হলো ব্যাডমিন্টন কোর্ট। বিকেলে রীতিমতো স্যুট পরে খেলা শুরু করলাম বিশ্বেশ্বরবাবু ও আমি। মাঝখানে ব্রেক দিয়ে হাঁক দিই: বাচ্চা!

বাচ্চা মানে, আমাদের চাকর, আমাদের ঠাকুর, আমাদের বাজার সরকার, আমাদের এ্যাকাউনটেন্ট! বাচ্চা মানে, বাচ্চা বর্ম্মণ, দিনাজপুরের জনৈক বাহে।

আমাদের আহ্বান শুনেই বাচ্চা ফোল্ডিং টেবিলখানা বাইরে এনে পেতে দেয়, দু'পাশে দুটো চেয়ার। তারপর ট্রেতে করে নিয়ে আসে টিফিন—মামলেট বা পোচ বা ডিমের বড়া, আর টি-পট ভর্ত্তি চা। বসে যাই টিফিন করতে। টুকরো টুকরো করে খাই আর খোশগল্প করি। তারপরই র‍্যাকেট হাতেই বেরিয়ে পড়ি রাস্তায়। বেশ বুঝতে পারতাম যে, জানালা দিয়ে পরিতোষিণী

সবই লক্ষ্য করছেন এবং জ্বলেপুড়ে মরছেন! সংবাদও পেতাম যে, বাড়ী বাড়ী গিয়ে মায়েদের কাছে গিয়ে বলতেন: জানেন গো দিদি (কিংবা মাসীমা), ঐ তুগাই বদের হাঁড়ি। নইলে মাঠে বইসা মামলেট খায় কেন গো? আমাদের বড়লোকি দেখানো হয়! পিছা মার্ অমন ফুটানিরে!

কেশিয়াড়ীতে ছিলাম একা আর এখানে তু'জন। আর এমনি তু'জন যাদের বন্ধুত্ব অটুট। সুতরাং কূটনীতির সূক্ষ্ম ব্লেডের প্রয়োজন নেই এখানে, সহজভাবে ছুরি দেখিয়েই চলতে লাগলাম আমরা দারোগাকে ও দারোগাণীকে ভ্রূক্ষেপ না করে। এখানকার এল সি রবি মুখার্জ্জীকে দেখলাম বিশ্বেশ্বরবাবু একেবারে হাত করে রেখেছেন। শুনলাম দারোগা নাকি এই রবিকেই অভদ্রের মতো গাল দিয়েছিল বলেই প্রাক্তন রাজবন্দী মাদারীপুরের বিজেশ বোস পরিতোষের গণ্ডে স্যাণ্ডেলাঘাত করেছিলেন। সেদিন থেকে রবি রাজবন্দীদের কেনা হয়ে রয়েছে।

স্যাণ্ডেলাঘাত ও তার পরিণাম পর্ব্বটি ভারী মজার, পাঠকদের তা উপহার দেবার লোভ সংবরণ করতে পারছি না।

একদিন বেলা প্রায় দশটার সময় থানায় পরিতোষের খুব চটাচটি কানে যাওয়ায় নিছক কৌতূহলবশতঃই রাজবন্দী বিজেশ বোস থানায় এলেন। থানার ঘরের পাশেই রাজবন্দীদের কোয়ার্টার্স। সুতরাং পরিতোষের ইংরেজী-বাংলা-হিন্দী মিশ্রিত বকুনির ভাবাটি স্পষ্ট বোধগম্য না হলেও তিনি যে রেগে গেছেন এবং ভয়ানকভাবে রেগে গেছেন, তা বেশ বুঝতে পেরেছিলেন বিজেশ বোস। এসে দেখলেন, সত্যাই কুরুক্ষেত্র ব্যাপার! কোটরগত চক্ষু থেকে অগ্নি উদ্গীরণ করে, টেবিলে মুষ্ট্যাঘাত করে, তর্জ্জনী উঁচিয়ে, দাঁতমুখ খিঁচিয়ে কখনো বাংলা, কখনো হিন্দী, কখনো-বা ইংরেজীতে যাচ্ছেতাই করে বকুনি দিচ্ছেন পরিতোষ আর নিরীহ গোবেচারা এল সি রবি মুখার্জ্জী নীরবেই প্রায় সবটুকু হলাহলই গলাধঃকরণ করছে, শুধু মাঝে মাঝে এক-আধটা কথায় মৃদু প্রতিবাদ জানিয়ে প্রমাণ করতে চেষ্টা করছে যে, যতটা দোষী পরিতোষ তাকে মনে করছেন, ঠিক ততটা দোষী সে নয়।

বিজেশ নীরবে এসে একখানা চেয়ারে বসলেন এবং নীরবেই এদের অফিসিয়েল কলহ শুনছিলেন। রবিকে তাঁর ভালো লাগতো, তু'জনের মধ্যে পরিতোষের অলক্ষ্যে ও অজ্ঞাতে বন্ধুত্বই গড়ে উঠেছিল। তথাপি, ওদের

চাকরী ও অফিস সংক্রান্ত কোনো ব্যাপারে নাক গলানো উচিত নয় বলেই জানতেন বিজেশ বোস।

কিন্তু তিনি তা জানলে কি হবে? তাঁকে দেখেই পরিতোষের ক্রোধ যেন বোমার মতো ফেটে পড়লো। রবিকে অশ্লীল ভাষায় গালাগাল শুরু করলেন।

বিজেশ আর বাধা না দিয়ে পারলেন না। তবুও যথাসম্ভব শান্ত স্বরেই বললেন: দেখুন দারোগাবাবু, কিছু মনে করবেন না। আপনার অফিসের কাজে কোথায় রবিবাবুর ত্রুটি হয়েছে, অফিস মাস্টার হিসেবে অবশ্যই তা বলবেন আপনি, প্রয়োজন হলে তাঁকে ধমক দেবেন, এমন কি, দরকার হলে তাঁর বিরুদ্ধে প্রসিডিং ড্র করবেন। কিন্তু অফিসের ব্যাপারে কারুর ব্যক্তিগত চরিত্র নিয়ে কটাক্ষপাত করাটা বোধহয় শোভন ও সঙ্গত নয়—

That's not your look out!—ধমক দিয়ে উঠলেন পরিতোষ: আমার সিপাইকে যা খুশী তাই বলবো আমি, তাতে আপনার কি?

কিছুই না, বিজেশ তবু ধৈর্য্য হারালেন না: শুধু এইটুকু যে, ব্যক্তিগত গালাগালিটা শুনতে ভালো লাগে না আর শুনে মনে হতে পারে যে, আপনার হয়তো কোনো ব্যক্তিগত আক্রোশ আছে রবিবাবুর ওপর, সুযোগ পেয়ে এক হাত দেখে নিচ্ছেন।

পরিতোষ জ্বলে উঠলো: যদি নিয়েই থাকি, তাতে আপনার কি?

কিছুই না, তখনো ধৈর্য্য হারাননি বিজেশ: তবে ভদ্রলোক ভদ্রলোককে এক-হাত দেখে নিতে গেলেও ভদ্র ভাষাতেই নিয়ে থাকেন বলে জানি। সদর রাস্তা একটু দূরে হলেও ঐ দেখুন, দু'একজন লোক আপনার পাড়া-মাথায়-করা চীৎকার শুনে দাঁড়িয়ে গেছে। কিশোরীবাবুর চেগারের ওপাশে বাড়ীর মেয়েরা চোখ পেতে দেখছেন কিনা কে জানে।

নিন, নিন, আর শাস্ত্রবাক্য শোনাতে হবে না, কড়া জবাব দিলেন পরিতোষ: আপনার মতো ডেটিনিউ বহুৎ দেখা হ্যায়—

তব্ ইস দফে একঠো নয়া চীজ দেখলেওগে, দৃঢ়কণ্ঠে বললেন বিজেশ বোস: আপনি যদি আমার মতো অনেক ডেটিনিউ দেখে থাকেন, তাহলে আমিও আপনার মতো অফিসার-ইন্-চার্জ্জ অনেক দেখেছি।

কি, আমার থানায় এসে আমাকেই insult! পরিতোষ এবার বিজেশকেই

হুকুম করে বসলেন : বেরিয়ে যান, বেরিয়ে যান বলছি, নইলে—নইলে I will arrest you—

Arrest-এর কি ভয় দেখাচ্ছেন, বিজেশ এবার উঠে দাঁড়ালেন : Arrest হয়েই তো আছি। আর থানা কি আপনার বাবার সম্পত্তি যে, এখানে আসা না-আসা আপনার খুশীর ওপর নির্ভর করবে ?

Shut up ! চীৎকার করে উঠলেন পরিতোষ : শালা ডেটিনিউয়ের নিকুচি করি !—দরওয়াজা, লাঠি মারকে নিকাল দেও এ বদমাশকো—

আর কিছু বলতে হলো না। মুহূর্ত্তে বিজেশ স্যাণ্ডেল হাতে নিয়ে পরিতোষের গালে বেশ কয়েক ঘা বসিয়ে দিলেন : ডেটিনিউয়ের নিকুচি করেছিস, এবার ছ্যাখ্, দারোগার নিকুচি কিভাবে করতে হয়—

আরো স্যাণ্ডেল চালাতে যাচ্ছিলেন বিজেশ, ঐ রবিই ছুটে এসে জড়িয়ে ধরলো তাঁকে : কি করেন বিজেশবাবু, কি করেন—চলুন, চলুন, বাসায় চলুন—

টেনে নিয়ে যাবার সময় বিজেশ হাতের স্যাণ্ডেলটা টেবিলের ওপর ছুঁড়ে ফেলে দিয়ে বলে গেলেন : কুকুরকে প্রহার করা স্যাণ্ডেল পায়ে দিতেও ঘৃণা করি। নে, ওখানা মেডেলের মতো গলায় ঝুলিয়ে রাখিস্।

ব্যস্, বিপর্য্যয় কাণ্ড ঘটে গেল। দূরে রাস্তায় আরও লোক জমে গেল, কিশোরী ঘোষের চেগারের ওপারে রীতিমতো গুঞ্জন শোনা যেতে লাগলো, জানালা-পথে ভীতা, সন্ত্রস্তা পরিতোষিণীকে দেখা গেল আর খানসামা থানার দোর্দ্দণ্ড-প্রতাপ অফিসার-ইন্-চার্জ্জ মিস্টার পরিতোষ দে স্যাণ্ডেলের আঘাতে যেন একেবারে চুপসে বসে রইলেন ঘাড় গুঁজে ফুটো-হয়ে-যাওয়া বেলুনের মতো।

একটু পরই সম্বিৎ ফিরে পেয়ে বলে উঠলেন : দরওয়াজা, হামারা ডায়েরী কিতাব !

তার ক'দিন পরই ঠাকুরগাঁয়ে মহকুমা হাকিমের এজলাসে মামলা শুরু হয়ে গেল। বাদী পরিতোষ আর বিবাদী বিজেশ বোস। অভিযোগ, বাদীকে স্যাণ্ডেল দ্বারা প্রহার ও সরকারী কার্য্য সম্পাদনে বাধা দান।

স্যাণ্ডেল প্রহার ! ঠাকুরগাঁয়ে মোক্তারদের মধ্যে রীতিমতো আলোচনা শুরু হয়ে গেল। লাঠি প্রহার, লোহার রড প্রহার বা ছুরি চালানো, রাজবন্দীদের

সম্পর্কে এমনি ধরনের প্রহার বা আঘাতের কথাই শোনা যায়। স্যাণ্ডেল প্রহার এবং তার জন্য ঘটা করে প্রকাশ্য আদালতে মামলা, এ কোনোদিন শোনা যায়নি। গণ্ডগ্রামের থানা, তবুও সেখানে কয়েকজন সিপাই আছে, গোটা-কয়েক বন্দুকও আছে। স্যাণ্ডেলের বদলে সিপাইদের দিয়ে ধোলাই দিল না কেন দারোগা? কে আর টের পেত? গণ্ডগ্রামে রাজবন্দী প্রহারের কাহিনী কোনোদিন এই শহরে আসতো কি? আর তেমনি সাহস যদি না থাকে, তাহলে স্যাণ্ডেল প্রহারটা স্রেফ হজম করে ফেললেই হতো। কে আর দেখতে যেত সেই গণ্ডগ্রামে. কে আর রটাতে যেত স্যাণ্ডেল প্রহারের কাহিনী? মার খেয়ে তো একদফা অপমান হয়েছেই, আবার সেই লজ্জাকর ঘটনা আদালতে টেনে এনে আর-একদফা কেলেঙ্কারী!…

মামলা চালাতে গিয়ে কোর্ট ইনসপেক্টারও মনে মনে হাসছিলেন।

যথারীতি চার্জ্জ গঠন করা হলো। বিজেশ বোসের দূর সম্পর্কীয় একজন আত্মীয় মোক্তার থাকাতেও বিজেশ তাঁকে দাঁড়াতে দিতে সম্মত হননি। আদালতে তিনি শুধু নীরব দর্শক।

বিজেশ বোস আদালতকে জানালেন যে, পরিতোষকে তিনি জেরা করতে চান।

পরিতোষ কাঠগড়ায় উঠলেন।

দেখুন পরিতোষবাবু, আপনি বলেছেন যে, আমি স্যাণ্ডেল দিয়ে আপনাকে প্রহার করেছি এবং ঐ স্যাণ্ডেলখানা তাই একজিবিট করেছেন। কিন্তু স্যাণ্ডেলখানা পেলেন কোথায়? আমার বাসা সার্চ্চ করে কি?

না। ওখানা আপনি থানাতেই ফেলে এসেছিলেন।

কি বলে ফেলে এসেছিলাম? জিজ্ঞেস করলেন বিজেশ।

পরিতোষ স্পষ্ট জবাব দিলেন: কিছুই বলেননি।

বিজেশ বললেন: হ্যাঁ, ওটা আপনাকে উপহার দিয়ে এসেছিলাম।—আচ্ছা পরিতোষবাবু, আবার শুরু হলো জেরা: আপনি বলেছেন যে ঐ স্যাণ্ডেল দ্বারা আপনাকে প্রহার করেছিলাম, কোন্ অঙ্গে প্রহার করেছিলাম?

গালে।

কোন্ গালে?

বাঁ গালে।

বাঃ, বেশ পরিষ্কার মনে আছে আপনার, বিজেশ বললেন। তারপর প্রশ্ন করলেন : রাস্তায় তখন লোকজন জড়ো হয়েছিল কি ?

হ্যাঁ।

থানার সিপাইরা ছুটে বেরিয়ে এসেছিল কি ?

হ্যাঁ।

আমি কি আপনাকে আরও কয়েক ঘা মারতে যাচ্ছিলাম, এমন সময় আপনার এল সি রবি মুখার্জ্জী এসে আমায় বাধা দেয় ?

হ্যাঁ।

তাহলে আপনি বলতে চান পরিতোষবাবু যে, বিজেশ বোস পাশ-করা মোক্তারী ঢংয়েই বলতে লাগলেন : রাস্তার লোকজন ও থানার সিপাই সবার সমক্ষেই আমি ঐ স্যাণ্ডেল দিয়ে আপনার গালে প্রহার করেছি ?

হ্যাঁ।

ঠিক ক'ঘা মেরেছিলাম পরিতোষবাবু ?

তিন ঘা।

থ্যাঙ্ক ইউ ! সবই তো বেশ মনে আছে আপনার, বিজেশ হেসে বললেন : মার খাবার সময় আঘাতগুলি গুনে রাখবার কথাটিও ভোলেননি দেখছি। কিন্তু পরিতোষবাবু, স্যাণ্ডেলের মারগুলোতে আপনার ব্যথা লেগেছিল কি ?

জেরা করবার ধরন ও জেরাগুলি যে আদালত কক্ষে উপস্থিত সকলের বেশ কৌতুক উৎপাদন করছিল ও সবাই বেশ উপভোগ করছিলেন, এতক্ষণে টের পেলেন পরিতোষ। তাই প্রথমটা এই প্রশ্নের কোনো জবাব দিচ্ছিলেন না। ইতস্ততঃ করতে দেখে বিজেশ বলে উঠলেন : না, না, লজ্জা কি, পরিতোষবাবু। স্যাণ্ডেলের মার খেয়ে যখন আদালতেই আসতে পেরেছেন, তখন ব্যথা লাগার কথাটা বলতে আর সঙ্কোচ কেন ? আর আদালত যখন আমার প্রশ্নটা নাকচ করেননি, তখন এর জবাব যে আপনাকে দিতেই হবে। ব্যথা লেগেছিল কি ?

গোমরা মুখ করে পরিতোষ জবাব দিলেন : হ্যাঁ।

আহা-হা, ভারী দুঃখের কথা, মহাদুঃখ প্রকাশ করে বললেন বিজেশ : কিন্তু স্যাণ্ডেলখানা দেখছি পুরোনো, মাঝে মাঝে কাঁটা উঠে রয়েছে। আপনার গালে স্যাণ্ডেলের কাঁটা বিঁধে রক্তপাত হয়নি পরিতোষবাবু ?

না।

কি করেই বা হবে, বিজেশ মন্তব্য করলেন : আপনার গালে তো আর মাংস নেই, কাঁটাগুলো বিঁধবে কিসে? তোবড়ানো গালে আছে শুধু চোয়াল, সেই চোয়ালের হাড়ে প্রতিহত হয়ে স্যাণ্ডেল ফিরে এসেছে। তারপর আবার প্রশ্ন করলেন বিজেশ বোস : কিন্তু মারবার কারণটা কি ছিল পরিতোষবাবু?

কোনো কারণ ছিল না। স্পষ্ট জবাব দিলেন তিনি।

বাসা থেকে বেরিয়ে এসে সোজা থানার বারান্দায় উঠে স্যাণ্ডেল দিয়ে মারলাম আপনাকে? প্রশ্ন করলেন বিজেশ : একেবারে বিনা কারণে বিনা প্রভোকেশনে!

হ্যাঁ।

কোনো কথাই বলিনি? কোনো গালাগাল দিইনি?

বলেছেন, দারোগার নিকুচি করি।

আদালত কক্ষে এবার হাসির মৃদু আওয়াজ শোনা গেল। হাকিম বললেন যে, স্যাণ্ডেল প্রহারটাই চার্জ্জ, গালাগাল করাটা চার্জ্জে নেই।

বিজেশ তৎক্ষণাৎ বললেন হাকিমকে : আমি স্বীকার করছি এই অকর্ম্মণ্য, চরিত্রহীন, মিথ্যেবাদী দারোগা পরিতোষ দে-কে আমি ঐ স্যাণ্ডেল দিয়ে বেশ কয়েক ঘা মেরেছি এবং রবি এসে বাধা না দিলে মেরে ওকে ফ্ল্যাট করে দিতাম।

Pleads guilty—সুতরাং খচ খচ করে হাকিমের কলম চললো, দু' শো টাকা জরিমানা অনাদায়ে দু'মাস সশ্রম কারাদণ্ড।

বিজেশ বললেন : তিন ঘা-র দাম যদি দু'শো টাকা হয়, তাহলে না হয় আরও তিন ঘা মারতাম। কিন্তু ওর মতো চামচিকেকে মেরে টাকা নষ্ট করতে চাই না, আমি দু'মাসের জন্য জেলেই যেতে চাই।

কিন্তু শেষ পর্য্যন্ত বিজেশ বোসের আর জেলে গিয়ে কারাদণ্ড ভোগ করা হয়ে ওঠেনি। সেই আত্মীয় মোক্তার বিজেশকে জিজ্ঞেস না করেই জরিমানার টাকাটি জমা দিয়ে দেন। বিজেশকে স্থানান্তরিত করা হয় রংপুর জেলার কোনও থানায় অন্তরীণরূপে।

আর বিজেশ বোসের সেই শূন্যস্থান আমি এসে পূরণ করেছি।

## একুশ

মেয়েদের সঙ্গে আমার দেখা হয় ওদের বাড়ীতেই দিনের বেলায় সবার সামনে। ওখানেই একটু একান্তে ডেকে নিয়ে গিয়ে দুটো কাজের কথা বলে দিই ও শুনে আসি। মাইল দুয়েক দূরে বাশুলী কাছারির নায়েব হচ্ছেন জ্যোতিষ সেন, চাঁদপুর কাছারির উমাচরণের পুত্র। কোনো কোনো সময় সেখানেও যায় বীণা বা রেণু আর আমিও গিয়ে হাজির হই অন্যপথে।

একদিন বিলু বললো সে তার বোন খুকুর সঙ্গে পরিচয় করিয়ে দেবে। কিন্তু আমি ততটা উৎসাহ দেখালাম না, বরং এ প্রস্তাব সম্বন্ধে কোনো কথা না বলে অন্য কথা পাড়লাম। অন্য মেয়েদের সঙ্গে ও তাদের পরিবারের সবার সঙ্গেই খানিকটা অন্তরঙ্গতাও স্থাপিত হয়েছে। অন্য মেয়েরা কাজও শুরু করেছে। প্রথম দ্বিধা ও সঙ্কোচ ছিল, এখন তা অনেকটা কাটিয়ে উঠেছে বলা যায়। তারা দৈনিক সংবাদপত্র পাঠ করে এবং সারা দুনিয়ার সংবাদ নিয়ে সুযোগ পেলেই আমার সঙ্গে আলোচনা করে।

কিন্তু বিলুর বোন শিশিরকণার সঙ্গে তাদের তুলনা হয় না। প্রথমতঃ, আজও চাটার্জ্জী বাড়ীতে যাইনি আমি। বিশ্বেশ্বরবাবু এই পরিবারের প্রশংসায় পঞ্চমুখ হলেও এবং ও বাড়ীর দু' একজনের সঙ্গে পরিচয় করিয়ে দিলেও চাটার্জ্জীদের বাড়ীতে যাবার কোনো প্রস্তাব আজও করেননি। করেননি বলেই আমার দিক থেকে প্রস্তাব করা বা আগ্রহ দেখানো যুক্তিযুক্ত হবে না বলেই আমিও চুপ করে রয়েছি। দ্বিতীয়তঃ, বিশ্বেশ্বরবাবুকে বাদ দিয়ে বিলুর সঙ্গেই ও বাড়ীতে গেলে তিনি কিছু মনে করতে পারেন। আর সেটা ভালো দেখাবে না। তৃতীয়তঃ, বোনের সঙ্গে পরিচয় হবার আগে বিলুর বাবা-মায়ের সঙ্গেই পরিচয় হওয়া দরকার। তাঁদের সঙ্গে ঘনিষ্ঠতা স্থাপিত হলে স্বাভাবিকভাবেই শিশিরকণার সঙ্গেও পরিচয় হয়ে যাবে।

তবু বিলু মাঝে মাঝেই তাগাদা দেওয়াতে একদিন বলে দিলাম: আচ্ছা, সে হবে একদিন। সেজন্য ব্যস্ত হয়ো না। তোমার বোনের জন্য আমার চিন্তা নেই, তুমি অন্য মেয়েদের দিকে ভালো করে নজর দাও তো!

পরে একদিন বিশ্বেশ্বরবাবুকে বললাম: বিলু আমায় তাদের বাড়ীতে নিয়ে যেতে চেয়েছিল, আমি যাইনি।

তিনি বললেন: গেলেই পারতেন।

বললাম: আপনাকে বাদ দিয়ে যাওয়া—

আচ্ছা, আমিই নিয়ে যাবো। বিশ্বেশ্বরবাবু বললেন: বিলুর ছোট একটি বোন আছে, নাম শিশিরকণা। সে তাদের বৈঠকখানাতেই একটি ছোট মেয়েদের স্কুল জমিয়ে ফেলেছে। She is an accomplished girl. চেহারা সুন্দর নয় সত্যি, কিন্তু other qualities-এ একেবারে অতুলনীয়।

প্রশ্ন করলাম: আপনার সঙ্গে আলাপ হয়েছে?

জবাব দিলেন তিনি: সামান্য। আগে ওদের বাড়ীতে প্রায়ই যেতাম। বৈঠকখানায় দেখা হতো মাঝে মাঝে। আরও একটি মেয়ে মাঝে মাঝে আসে ওদের বাড়ীতে। ওদের বড়দির মেয়ে। ভালো নাম জানি না, ডাকনাম টুকু। বড়লোকের কন্যা। ভারী সুন্দর দেখতে আর তেমনি আলাপে-সালাপে অত্যন্ত ভদ্র ও সপ্রতিভ। তার সঙ্গেও আলাপ হয়েছে। An examplary family, ওদের বাবা তারকেশ্বরবাবু শুধু এই গ্রামেই নয়, আশেপাশে বোধহয় দশখানা গ্রামের মধ্যে the single person who is revered by all alike. শুধু গ্রাম বা পাড়া নয়, পারিবারিক ব্যাপারেও প্রত্যেকটি লোক এঁর পরামর্শ নিয়ে যান। আরও মজা হচ্ছে এই যে, তাঁকে কোথাও যেতে হয় না, সবাই আসে তাঁর কাছে। A god-like gentleman……

বললাম: ভদ্রলোকের সঙ্গে একদিন আলাপ করিয়ে দেবেন।

তখন আবেগ এসে গেছে বিশ্বেশ্বরবাবুর: আর ওদের ভাইগুলো দাদা ও ভাই নয়—একেবারে যেন বন্ধু। দাদা-ভাইয়ের সম্মানজনক ব্যবধান নেই, মনে হয় সবাই সমবয়সী, সহপাঠী। বলেছি তো, ওদের পরিবার গ্রামের নেতৃত্ব পেয়েছে automatically……

তারপর একদিন সকালবেলা যাওয়া গেল বিশ্বেশ্বরবাবুর সঙ্গে চাটার্জ্জীদের বাড়ীতে। সেদিন রবিবার। মেজভাই প্রমোদবাবু সোনাহার থেকে এসে গেছেন আর বীরগঞ্জ থেকে এসে গেছেন সেজভাই নীরদবাবু। বৈঠকখানায় আসর জমিয়ে বসা গেল। নীরদবাবুর কণ্ঠস্বর খুব মিষ্টি না হলেও গাইবার ঢংটি ভালো। সঙ্গীতচর্চ্চা রাজবন্দী কোয়ার্টারে আমরাও যে না করি, তা নয়।

বিশ্বেশ্বরবাবুর বেশ দামী হারমোনিয়াম আছে একটি। তবলাও। হারমোনিয়াম আমি নিলে বিশ্বেশ্বরবাবু তবলা টেনে নেন। কিন্তু তিনি যখন গান ধরেন, তখন তবলা পড়ে পড়ে কাঁদে। আমি চড় মারতে জানি, কিন্তু চাঁটি মারতে জানিনে।

পর পর গান গেয়ে চললেন নীরদবাবু, বিলু এবং যতদূর মনে পড়ে, প্রমোদবাবুও। বড়দা'কেও ভাইয়েরা সবাই ধরে নিয়ে এলেন। ভদ্রলোকের দক্ষিণ অঙ্গ অবশ না হলেও তাতে কম জোর। ভাইদের পীড়নে বাধ্য হয়ে তাঁকেও গাইতে হলো······দেহি দেবী দরশন ওমা তারা······

অকস্মাৎ হাঁক দিলেন নীরদবাবু: ও মেজবৌদি, waterfood কী হলো? আরে Ram's shop থেকে কিছু juice ball নিয়ে এসো না! এদিকে গলা যে একেবারে wood হয়ে গেল!

Waterfood! Juice ball!! Wood!!!—এ আবার কী নীরদবাবু?

ব্যাখ্যা শোনা গেল। Waterfood হচ্ছে জলখাবার, juice ball মানে রসগোল্লা আর wood মানে কাঠ, গলা শুকিয়ে কাঠ হয়ে গেল! আর Ram's shop হচ্ছে রঘুর দোকান।

বাঃ চমৎকার ভাষা তো! শুনলাম, নীরদবাবুর এটা মৌলিক আবিষ্কার! a patent!

একটু পর চা ও খাবার নিয়ে এলেন একটি অবিবাহিতা পরমা সুন্দরী মেয়ে। সত্যিই অদ্ভুত সুন্দরী মেয়েটি। অত্যন্ত গৌরবর্ণা, তন্বী, মাথার চুল যেমন কালো মিশমিশে, তেমনি তা ঘন ও তাতে সুশৃঙ্খল তরঙ্গ। টানা টানা চোখ, পক্ষ্মগুলি ঘন ও খুব কালো। বোধহয় চোখের পাতায়, ভ্রূযুগলে, গালে ও ঠোঁটে প্রয়োজন না থাকলেও একটুখানি রিটাচ্ করা হয়েছে। কিন্তু রূপ তাতে হয়ে উঠেছে অপরূপ বসরাই গুলাবের মতো! নিশ্চয়ই এই সেই টুকু, বিলুর বড়দিদির মেয়ে। বড়লোকের কন্যা।

কিন্তু তারকবাবু কোথায়? জানা গেল তিনি বাড়ীতেই আছেন কিন্তু ছেলেদের গানের আসরে কমলবনে মত্তকরীর মতো প্রবেশ করে যুবকদের অসুবিধে সৃষ্টি করতে চান না তিনি। অত্যন্ত সচেতন তিনি এসব বিষয়ে। ছেলেদের কাজে উৎসাহ তাঁর প্রবল, কিন্তু সম্মানজনক ব্যবধান নিজেই রক্ষা করে চলেন। ছেলেদের বিব্রত করতে চান না কখনো।

তারপর অবশ্য একদিন তাঁর সঙ্গেও পরিচয় ও আলাপ হলো।

এর প্রত্যেকটি সংবাদ শুধু সবিস্তারে নয়, ডালপালা সহযোগে এসে পরিতোষের কানে উঠলো এবং কানের মধ্য দিয়ে তা মর্ম্মে গিয়ে আঘাত হানলো। দালাল পরিতোষিণী তাতে প্ররোচনা দিলেন। ফলে, প্রতি সপ্তাহেই আমাদের দু'জনের বিরুদ্ধে দিনাজপুর আই বি অফিসে যেতে লাগলো কনফিডেনশিয়াল রিপোর্ট।......

গ্রামে দারোগার অনুগ্রহভাজন হয়ে থাকবার জন্য সাধারণভাবে নিরীহ গ্রামবাসীদের মধ্যে প্রতিযোগিতা দেখা দেয়। লাট্টু বিশ্বাস এই প্রতিযোগিতায় প্রথম স্থান অধিকার করলেন। তারপরই তাঁকে সাহায্য করলেন মহেন্দ্র মিত্র, প্রভাত চৌধুরী, নলিনী ঘোষ, মাকু বিশ্বাস, ভবেন সান্যাল, রামলাল গুহ, অপূর্ব্ব সান্যাল ও ৬'চার জন মাড়োয়ারী। বিশেষ করে নারীঘটিত নিন্দাবাদ প্রচারে গণ্ডগ্রামের অধিবাসীরা স্বভাবতঃই উৎসাহ বোধ করে থাকে। কাজেই এই সব নেতার পশ্চাতে এসে যোগ দিল সুনীতি ও সুরুচির ধ্বজাধারী কিছু পানওয়ালা, মুদী ও হাড়ীপাড়ার হাড়ীরা এবং এই দুর্দ্ধর্ষ অভিযানের নেতৃত্ব গ্রহণ করলেন লাট্টু বিশ্বাসের বিধবা মাতৃদেবী শ্রীযুক্তা সীতা বিশ্বাস বিগত যুগের দেবী চৌধুরাণীব মতো!

বিশ্বেশ্বরবাবু ও আমি প্রাণভরে হাসলাম এদের কাণ্ড দেখে। অভিভাবকদের বাড়ী বাড়ী গিয়ে এরা গোপনে প্রচার করে বেড়াতে লাগলো যে, রাজবন্দীরা সাধারণতঃ চোর হয়, আর হয় বদমাশ। আপনার এত বড় আইবুড়ো মেয়ে......ইত্যাদি।

অভিভাবকেরা এতে ঘাবড়ে না গেলেও আমরা একটু সতর্ক হলাম। আমাদের শয়নঘরের পেছনে প্রাঙ্গণের বেড়ার খানকয়েক বাঁশ পাতলা করে চেঁছে দিলাম। হঠাৎ দেখলে বোঝা যায় না ও ক'খানার কোনো গাঁট নেই, পাত্লা, নিঃশব্দে সরিয়ে ফেলা যায়। ওর বাইরে সামান্য ঝোপঝাপ, বেরিয়ে এলে কারুর টের পাবার আশঙ্কা নেই।

গভীর রাত্রে সিপাইদের ঘরের আলো যখন নিবে যায়, থানার বারান্দায় কমানো লণ্ঠন প্রদীপের মতো মিটমিট করতে থাকে, দরওয়াজা সিপাই বারান্দার টেবিলে বসে ঝিমোতে ঝিমোতে পাহারা দেওয়া শুরু করে, সমগ্র গ্রাম সুষুপ্তির ক্রোড়ে ঢলে পড়ে, তখন বেরিয়ে আসি আমি গুপ্তপথে। পোহাতুর বাড়ীর পাশে অন্ধকারে আমগাছটার নীচে বিলু অপেক্ষা করে। তাকে সঙ্গে

নিয়ে যাই মেয়েদের বাড়ী। ফিরে আসি আবার ভোরের আলো ফুটে ওঠবার পূর্ব্বেই।

এমনিভাবে কাজ চলতে লাগলো। আর পরিতোষও নিয়মিতভাবে রিপোর্ট পাঠাতে লাগলেন দিনাজপুর আই বি-র কর্ত্তা বাণেশ্বর বর্ম্মণের শ্রীপাদপদ্মে। দোকানদার কালুবাবুর দিদিমার কী নাম মনে নেই, কিন্তু সবাই তাঁকে ডাকেন ভালো-মা বলে। সারা গাঁয়েরই ভালো-মা তিনি। বিলুর মার সঙ্গে এঁর অচ্ছেদ্য বন্ধুত্ব। হ্যাঁ, সত্যিকার বন্ধুত্ব যাকে বলে। দু'জন দু'জনকে 'ভালোবাসা' বলে ডাকেন। শুধু সুদিনেই নয়, শোচনীয়তম দুর্দ্দিনেও এই বর্ষিয়সী বিধবা মহিলাকে চাটার্জ্জী পরিবারের পাশে পাশে দেখেছি। শিক্ষা অত্যন্ত কম, কথায় বর্দ্ধমানসুলভ নমনীয়তার টান অত্যন্ত বেশী। কিন্তু সারা গ্রামের নিন্দুকদের ধারালো মন্তব্যের কাছে তিনি দাঁড়াতে না পারলেও কোথাও, কারুর কাছে, কারুর মুখে তাঁর 'ভালোবাসা'র নিন্দামূলক একটি বর্ণও সইতে পারতেন না তিনি। যুক্তি থাক বা না থাক, প্রতিবাদ তিনি করবেনই এবং তাতেও কাজ না হলে অবশেষে কটূক্তি করে বেগে প্রস্থান করবেন।

দিনের মধ্যে হাজারো বার এসে 'ভালোবাসা'কে জানিয়ে যান বিরোধী দলের খুঁটিনাটি সমস্ত সংবাদ—কিছু নিজের কানে শোনা, কিছু পরের কাছে শোনা, তারপর তার সম্ভাব্য পরিণতি কী হতে পারে, যুক্তিহীনভাবে সে সম্বন্ধে মন্তব্য, কোথায় সাবধানতার অবকাশ আছে, কোথায় শত্রুপক্ষ দুর্ব্বলতার আভাস পেয়ে গেছে, কোথা দিয়ে কীভাবে আঘাত হানলে বিরোধী দল সায়েস্তা হতে পারে, অনর্গল বর্দ্ধমানী ভাষায় তা বিবৃত করে ক্লান্ত হয়ে আবার অকস্মাৎ ফিরে যান ভালো-মা তাঁর বাড়ীতে মাছের টক্ চড়িয়ে এসেছেন জানিয়ে।

ভালো-মাই একদিন জানিয়ে গেলেন যে, বিলুদের বাড়ীর সঙ্গে আমার ঘনিষ্ঠতা নিয়ে সীতা দেবীর বাড়ীর সান্ধ্য-বৈঠক বেশ সরগরম হয়ে উঠেছে। বিলুর মুখেও আমি সব শুনতে পেলাম। নিন্দাকে কোনোদিনই পরোয়া করিনি আমি। কিন্তু বিদেশে আমারই জন্য কোনো নিষ্কলঙ্ক পরিবার, বিশেষ করে, এখানকার চাটার্জ্জী ব্রাদার্স মিথ্যে নিন্দের পশরা মাথায় করুক, এ কথাটাও নিজেরই কানে কেমন বেসুরো ঠেকতে লাগলো। কিন্তু বিলুর উৎসাহ দেখলাম অফুরন্ত। কাজের নেশায় সে তখন পাগল হয়ে উঠেছে। একটা কিছু সে করবেই মেয়েদের দিয়ে, এই তার অন্তরের কামনা। বিশ্বেশ্বরবাবুও দেখলাম এই সব

কুকুরের ঘেউ ঘেউ থোড়াই কেয়ার করেন। কাজেকাজেই একদিকে যেমন নিন্দের বিষ ছড়াতে লাগলো পচা ঘায়ের মতো, তেমনি অপর দিকে আমরাও দ্বিগুণ উৎসাহে কাজে লেগে গেলাম।......

অকস্মাৎ একদিন সকালবেলায় ভৃত্যের অভাবে যথাসময়ে চা ও খাবার না পেয়ে বিশ্বেশ্বরবাবু হাই তুলে মন্তব্য করলেন: দূর মশাই, চাকর ছাড়া আর পারা যায় না। কাঁহাতক এমনি রঘুর দোকানে চা ও খাবার খেতে যাওয়া যায় বলুন তো! কোথায় খাবো নিদ্রালু চোখে বেড টি, তা নয়। এ একেবারে ব্যাড টি, ভেরী ব্যাড!

সায় দিলাম: যা বলেছেন।

টিপ্পনী কাটলেন বিশ্বেশ্বরবাবু: আপনার আর কি, রান্না করতে হয় না—রান্না জানেনও না। স্বদেশী করে বেড়ান আর তৈরী ভাত খান। বাবুর্চি তো আমিই।

বাধা দিলাম: বাঃ, বেশ তো নিন্দে করছেন। আপনি রাঁধেন বটে, কিন্তু জোগানদারের কাজ করে কে? আপনি রাঁধুনী হলে আমি তো চাকরের ভূমিকায় অভিনয় করি। সে কি কম হলো?

না, না, অনেকখানি। আপনার সাহায্যের তুলনা হয় না।

কিন্তু কথাটা মিথ্যে বলেননি বিশ্বেশ্বরবাবু। এখানে এসে ভৃত্য ও রাঁধুনী কম্বাইণ্ড হ্যাণ্ড হিসেবে আমরা বাচ্চা বর্ম্মণ নামে একজনকে পেয়েছি বটে, কিন্তু মাঝে মাঝেই একটু বাড়ীতে ঘুরে আসার নাম করে যদি সে একবার ছুটি পায়, ব্যস, তাহলে একদিনের স্থানে পাঁচ দিন সে করবেই। এমনিভাবে মাসের অর্দ্ধেক দিনই বাচ্চা অনুপস্থিত থাকে, ফলে বিশ্বেশ্বরবাবু কোমর বেঁধে নেমে পড়েন বাবুর্চির ভূমিকায় আর আমি জোগানদারের। তবে মাঝে মাঝে আর উৎসাহ থাকে না, রঘুর মিষ্টির দোকানেই গিয়ে চা খেয়ে আসি এবং দু'বেলাই ওখানে লুচি আর আলুর দম খাই। পরিতোষকে বলে লাভ নেই। চাকর বিহনে আমাদের কষ্ট হচ্ছে জানতে পারলে ও ব্যাটা মনে মনে হাসবে। রবি মুখার্জ্জীকে বলেছি, বিলুকে বলেছি, গ্রামের আরও ক'জনকে অনুরোধ জানিয়েছি, কিন্তু চাকর পাওয়া একেবারেই অসম্ভব হয়ে দাঁড়িয়েছে।...

খানিকক্ষণ নীরবেই ছিলাম দু'জন, অকস্মাৎ বিশ্বেশ্বরবাবু গম্ভীর হয়ে যেন

মহাদুঃখে মন্তব্য করলেন : একটা বিয়ে যদি করতেন মশাই, তাহলে মিসেসকে আনা যেত ও রোজ মনের সাধে বাছা বাছা খাদ্য খাওয়া যেত। ছোটাহাজরী, ব্রেকফাস্ট, লাঞ্চ, ডিনার—

বাধা দিলাম : বিয়ে ?

হ্যাঁ, বিয়ে, বললেন বিশ্বেশ্বরবাবু : দুনিয়ার লোক বিয়ে করছে, আপনি করবেন না কেন ? আজ যদি বৌদি—না, না, বৌমা এখানে থাকতেন, তাহলে কি আর এমনি ঐ বাচ্চার পায়ে তেল মেখে মরি ? ঘাড় ধরে কবে দিতাম ওকে বিদায় করে। তারপর কয়লা ভাঙতেন আপনি আর মসলা বাটতাম আমি।

খুব হাসাহাসি করলাম দু'জনে। একটু পর বললাম : তা বিয়েটা করবার দায়িত্ব আপনিই নিন না। কেউ তো আর মাথার দিব্যি দিয়ে রাখেনি। একবার মুখ ফুটলেই তো হয়।

বিশ্বেশ্বরবাবু তথাপি এড়াতে চেষ্টা করলেন : তাহলেও আপনার বয়েস আছে। আমার তো ত্রিশ কবে পার হয়ে গেছে। বুড়ো হয়ে গেছি বলা যায়। এর পর আর বিয়ে করা সাজে ?

জবাব দিলাম : না সাজে না। তবে আমারও একদিন ত্রিশ পেরোবে, তখন আমিও বলবো, কী হবে আর বিয়ে করে ! পাকা চুলে টোপর মানাবে না, কি বলেন ?

কি আর বলবেন তিনি ! বিয়ে কোনোদিন করবো, একথা বাবা-মা-আত্মীয়স্বজন অনেক ভেবে ভেবে শেষ পর্য্যন্ত হাল ছেড়ে দিয়ে বসে আছেন। আমার বেলাতেও যা, বিশ্বেশ্বরবাবুর বেলাতেও তাই। বোধহয় সে যুগের প্রায় সমস্ত বিপ্লবী কর্ম্মির বেলাতেও ঐ একই কথা। বিয়ে যদি আমরা নিজেরা করতে রাজী না হই, তাহলে দুনিয়ায় কারুর ক্ষমতা নেই যে রাজী করান। কিন্তু বিয়ের কথা ভাববার অবসর পেলাম কোথায় ? তারপর গুপ্ত সমিতির ভূগর্ভস্থ আখড়ায় আমাদের যতই কদর থাক্, বরের প্রকাশ্য বাজারে আমাদের মূল্য কতখানি, তাও তো কোনোদিন যাচাই করবার কথা ভাবিনি ! যে সব গুণ থাকলে মূল্যবান বর হতে পারা যায়, তা আমাদের আছে কি ?

বললাম : আপনার শৃগালীয় প্রস্তাব গ্রহণের অযোগ্য। বিয়ে করে বৌকে এই রাজবন্দীর কোয়ার্টার্সে আনা যেন খানসামা বাজার থেকে এক পো মুগুর ডাল

কিনে আনা ! অন্ততঃ আপনি তাই বোধহয় মনে করছেন। কনে যেন সেজে বসে আছে, আপনি একবার পিঁড়িতে গিয়ে বসলেই হয়। আর সদাশয় সরকার বৌকে এখানে নিয়ে আসার হুকুম দেবার জন্য যেন কলম উঁচিয়েই রয়েছেন, একবার বিয়েটা হলেই হয়।

তা বটে, বলে খানিকটা গম্ভীর হয়ে গেলেন বিশ্বেশ্বরবাবু, তারপর একটুক্ষণ কি ভেবে সহসা প্রশ্ন করে বসলেন : ওসব কথা ছেড়ে দিলেও বিয়েটা এখন করলে কেমন হয় ?

অকস্মাৎ কেন এই মতিভ্রম ?—রীতিমতো চার্জ্জ করলাম।

মতিভ্রম কোথায়, সুমতি ! তৎক্ষণাৎ জবাব দিলেন বিশ্বেশ্বরবাবু : বহুকাল বহুলোকের অনুরোধ ও আদেশ অমান্য করেছি, এবার না-হয় নিজেই সম্মতি জানিয়ে ভালমানুষী দেখাই। আপনিও তো এতকাল এড়িয়ে এসেছেন, এবার না-হয় জড়িয়ে পড়বার জন্য গলাটা বাড়িয়েই দিলেন।

তথাস্তু। দিলাম সায় দিয়ে বিশ্বেশ্বরবাবুর মূল্যহীন পলকা প্রস্তাবে। কে আর জানতে যাচ্ছে বা শুনতে পাচ্ছে আমাদের এই অপ্রত্যাশিত প্রস্তাব ? জিজ্ঞেস করলাম : আপনি রাজী তো ?

যেন দাঁতে চিবিয়ে কুইনাইন খেতে রাজী হলেন বিশ্বেশ্বরবাবু : বেশ, রাজী।

ব্যস, আর যায় কোথা। তখনই প্যাডের দু'খানা কাগজ খচ্ করে ছিঁড়ে নিয়ে বসে পড়লেন তিনি দুটো কলম নিয়ে। বয়ান বলে গেলেন মোটামুটি, লিখলাম। তিনিও লিখলেন। নিয়মানুসারে আমাদের লেখা চিঠি দিতে হয় দারোগার হাতে। দারোগা তা পড়ে পাঠাবেন আবার আই বি অফিসে। সেখানে আর এক দফা পাঠ হয়, মর্ম্মোদ্ধার করা হয়, এবং হিজ মেজেস্টিজ গভর্নমেন্টের আইন ও শৃঙ্খলা ব্যাহত হতে পারে, এমনি কিছুর সন্ধান না পেলে তারপর তা বাক্সে ফেলা হয়।

পরিতোষ দু'খানা পত্রই বোধহয় গভীর অভিনিবেশ সহকারে পাঠ করলেন এবং তার ফলে পরদিন সকালবেলাতেই সীমাহীন বিস্ময়ে একেবারে অভিভূত হয়ে পড়লাম আমরা খানসামা গ্রামের প্রায় প্রত্যেকটি লোকের মুখে ঐ কথা শুনে—রাজবন্দীরা বিয়ে করবেন !

অনেক কাল ধরেই বিয়ের প্রস্তাব সরাসরি প্রত্যাখ্যান করে আসছি। গ্রামের প্রত্যেকটি মেয়ের অভিভাবক হয় নিজে বা দূত মারফত প্রস্তাব পাঠিয়ে ব্যর্থমনোরথ

হয়েছেন। তখন তো কোনো নিন্দের কথা শুনিনি। আজ আমি নিজেই যখন নেহাত পরিহাস করে বিয়ের সম্মতি জানিয়ে পত্র দিলাম মাকে ও ফুলদা'কে, তখন কেন এত আলোচনা? কেন এত কথা?......

কিন্তু তার ক'দিন পরেই যে ঘটনাটি ঘটে গেল, বেশ বুঝতে পারলাম আমার মতো কাঠখোট্টার জীবনেও উপন্যাস সৃষ্টি হতে পারে।

সেদিন কি বার মনে নেই, তারিখ আজ আর ঠিক মনে পড়ে না। মনে আছে, সকালবেলা। বিলুদের বাড়ীতে তার বড় জামাইবাবু এসেছেন এবং আশ্চর্য্য, তাঁর নামও দ্বিজেন গাঙ্গুলী। কৌতুহলী হয়ে গেলাম পরিচিত হতে, গল্প করতে। সেই বড়লোকের কন্যা টুকুর পিতা ইনি, সস্ত্রীক এসেছেন। বেশ নাদুস-নুদুস চেহারা, বড়লোকের মতোই মাঝারী সাইজের ভুঁড়ি। কিছুক্ষণ আলাপেই বুঝতে পারলাম ভদ্রলোক ভারী সরল মানুষ আর রসিকও বটেন। দু'জনের একই নাম নিয়ে অনেকক্ষণ হাসাহাসি হলো।

এমন সময় বড়দা' যাচ্ছিলেন বাড়ী থেকে বেরিয়ে। দ্বিজেনবাবু তাঁকে ডাকলেন। বড় শ্যালকের সঙ্গে বেশ হাসিঠাট্টা চলতে লাগলো। আমিও যোগদান করতে কসুর করলাম না। খানিকপর দু'জনে দু'জনকে এই বলে চ্যালেঞ্জ করলেন যে, তাঁরই ভুঁড়ির পরিধি বড়।

দ্বিজেনবাবু বলে উঠলেন: কি, এত বড় কথা! আমি বড় জামাই, আমার ভুঁড়ি শালার ভুঁড়ির চাইতে ছোট? এত বড় অপমান?—আয় দেখি, তবে মেপে দেখা যাক্।—দ্বিজেন, নাও তো ভাই একগাছা দড়ি।

কিন্তু দড়ি পাবো কোথায় হাতের কাছে? দেরী হলে যদি রাগ কমে যায় ও বড়দা' রণে ভঙ্গ দেন তাই দ্বিজেনবাবু বললেন: তবে নে, তোর পৈতে দিয়েই মাপ দেখি পেট।—না, না, নিজে নয়। দ্বিজেন, নাও তো মাপটা। দেখো, বড়দা' বলে আবার পার্শিয়ালটি করো না যেন।

দ্বিজেনবাবুর ভুঁড়ির পরিধি মাপ হলো তাঁর পৈতে দিয়ে। বললাম: ধরে রাখুন এইখানটা। এবার বড়দা'র ভুঁড়িটা দেখি।—

মাপতে যাবো, এমন সময় অকস্মাৎ ফ্রক পরা একটি ফুটফুটে মেয়ে ছুটে এসে আমায় বললো: আপনাকে মা ভেতরে ডাকছেন।

আমাকে!—অত্যন্ত বিব্রত বোধ করলাম। বিলুদের বাড়ীর ভেতর তো কোনোদিন যাইনি। আর এই মেয়েটিই বা কে? একে তো দেখিনি কোনোদিন।

বললাম : না, না, আমায় ডাকছেন না। তুমি ভুল করছো খুকি !

দ্বিজেনবাবু সংশোধন করে পরিচয় করিয়ে দিলেন : খুকি নয়, খুকুমণি। আমার ছোট মেয়ে। আর ওর মা আমার সহধর্ম্মিনী আর তোমার এই বড়দা' হচ্ছেন তাঁরই ভ্রাতা, অতএব ইনি আমার কী হলেন ?

সবাই হেসে উঠলাম। আমি হেসে বললাম : আমায় কেউ ডাকছেন না। বোধহয় আপনাকে দ্বিজেনবাবু। একই নাম, গণ্ডগোল হয়ে গেছে বোধহয়।

অ্যাঁ, তাই নাকি ? দেখি তাহলে।—বলে দ্বিজেনবাবু অন্দরে প্রবেশ করলেন এবং পরক্ষণেই ফিরে এসে বললেন : না হে না, ওঁরা এক নম্বর নয়, দু'নম্বর দ্বিজেনকেই স্মরণ করেছেন। একটু চা খাওয়াবেন।

চা খেতে দেবেন, তা এখানে পাঠালেই তো আরাম করে খাওয়া যেতে পারে ও দ্বিজেনবাবুর সঙ্গে চলতে পারে সরস কথোপকথন। বললাম : তা এখানে পাঠালেই ভালো হয় নাকি ? যাও তো খুকুমণি, চা এখানেই নিয়ে এসো।—পাঠিয়ে দিলাম খুকুমণিকে।

কিন্তু সেও ফিরে এল। বললো : মা বললেন আপনাকে ওখানে নিয়ে যেতে।

ভারী মুশকিলে পড়া গেল। বিলুকেও তো দেখতে পাচ্ছি না কোনোদিকে। শুনেছিলাম সে বাড়ীতেই আছে, কিন্তু এসময় কোথায়, এখনও দেখা পাচ্ছিনে কেন তার ?···ধীরে সসঙ্কোচে খুকুমণির পশ্চাতে এসে বাড়ীর মধ্যে প্রবেশ করতে হলো। বড় দু'খানা ঘরের পাশ দিয়ে নিয়ে গিয়ে একখানা ছোট একচালা ঘরে সে আমায় পৌঁছে দিল। মাটির মেঝে। তার ওপর সুন্দর একখানা কার্পেটের আসন পাতা, সম্মুখে খাবারের প্লেট। আমি আসনে বসতেই খুকুমণি চলে গেল।

ঘরে আর কেউ নেই। মাথা নীচু করে খেতে শুরু করলাম। অচেনা বাড়ী না হলেও বাড়ীর মহিলাদের সঙ্গে আমি তখনো পরিচিত নই। কিন্তু নিঃশব্দে আহারে প্রবৃত্ত হলেও বেশ বুঝতে পারছিলাম যে, পাতলা চাটাইয়ের বেড়ার ছিদ্রপথে অনেক জোড়া চোখ আমার আহার নিরীক্ষণ করছেন ! তাঁদের ফিসফিসে আলাপের অস্পষ্ট দু'এক টুকরোও যে একেবারে কানে ভেসে আসছিল না তা নয়······

এমন সময় আধঘোমটায় মুখ ঢেকে ধীরে ধীরে এসে প্রবেশ করলেন একটি মহিলা। উজ্জ্বল গৌরবর্ণ দেখেই বুঝে নিলাম ইনিই টুকুর মা, বড়লোকের

গৃহিণী। একটু ইতস্তত: করে উপক্রমণিকা করলেন : যদি কিছু মনে না করেন, তাহলে একটা কথা বলি।

তৎক্ষণাৎ বললাম : বলুন না, মনে করবার কি আছে!

আমার ভাই বিলুর সঙ্গে আপনার ঘনিষ্ঠতা বেশী। সেও বার বার নিষেধ করেছে আমায়। তারপর না পেরে বাড়ী ছেড়ে পালিয়ে গেছে। বাড়ীশুদ্ধ সবাই নিষেধ করছে আমায়।

কেন?

সে কথা শুনে যদি আপনি রাগ করেন?

তৎক্ষণাৎ বললাম : রাগ করবো? এমন কী কথা যে একেবারে রাগ হয়ে যাবে শুনলে?—বলুন না আপনি।

ঘোমটার বহর একটু খাটো করে দিয়ে গলাটা পরিষ্কার করে নিয়ে বললেন বিলুর বড়দি : দেখুন, আপনি বিয়ে করবেন শুনলাম। বাড়ীতে নাকি সেই মর্ম্মে চিঠি দিয়েছেন। তা—আমার একটি বোন আছে।—দেখেননি বোধহয় তাকে। তেমন সুন্দরী কিছু নয়। তবে গুণ আছে। আপনি যদি তাকে উদ্ধার করেন। তবে সাহস পাই না, কারণ আমার বোন কালো আর আপনি—

ফর্সা, এই তো?

মৃদু হাস্য করলেন বড়দি, বললেন : কথাটা মিথ্যে বলেননি। তবে আমার বোন এবার প্রাইভেটে ম্যাট্রিক দেবে। আপনাদের বিক্রমপুরের সঙ্গে অবশ্য আমাদের কাজ হয়। আমার মেজো ভাই বিয়ে করেছে আপনাদের কনকসার গ্রামে।—তারপর নেপথ্যের দিকে দৃষ্টিক্ষেপ করে বললেন : এই নিরু, এসো না এখানে। লজ্জা কি, তোমাদের দ্যাশের লোক!—বলে হাসলেন।

মেজোবৌ প্রবেশ করলেন। ইনিও ফর্সা, স্বাস্থ্যবতী। নিঃশব্দে দরজার পাশে এসে দাঁড়াতেই বড়দি বললেন : এই হচ্ছে প্রমোদের বৌ, আপনাদের কনকসারে বাপের বাড়ী। নাম নিরুপমা।

বললাম : কনকসার আমি চিনি। দু'একবার গেছিও ওখানকার শীল্ড-এ খেলতে। বেশ বড় গ্রাম ও বর্দ্ধিষ্ণু। ওখানকার ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্ট প্রমথ ব্যানার্জ্জীর সঙ্গে আমার সামান্য পরিচয় আছে।

নিরুপমা বললেন : তিনি সম্পর্কে আমার জ্যেঠামশায় হন।

বড়দি আবার হাসলেন : ব্যস্, এবার পরিচয় বেরিয়ে গেছে। দ্যাশের

মানুষের সংগে স্থানের মানুষের দেখা হয়ে গেল। এবার এক কাজ কর নিরু, একদিন তোমার রান্না খাবার জন্য এঁকে নেমন্তন্ন করে দাও।—উঃ, যা ঝাল খায় বিক্রমপুরের লোকেরা!

কিন্তু কেরোসিন খায় না—জবাব দিলেন নিরুপমা।

বিস্মিত হলাম: কেরোসিন?

বড়দির শত বাধা সত্ত্বেও নিরুপমা বলে দিলেন: জানেন না, রোজ সকাল-বেলা একটুখানি কেরোসিন না খেলে বড়দির মাথা ধরে যায়, কিছুই যেন আর ভালো লাগে না।

বড়দি রীতিমতো ধাওয়া করলেন নিরুপমাকে। কিন্তু হলো না। সাইকেলে একেবারে ঘরের দরজায় এসে হাজির নীরদবাবু। একেবারে কলরব করে উঠলেন: আরে দ্বিজেনবাবু যে! পড়েছেন Big sister-এর পাল্লায়? সঙ্গে দেখছি আবার এসে যোগ দিয়েছেন golden ox. তা gold necklace থেকে মেজদার পুষ্পক রথ এখনো এসে পৌছোয়নি?—বৌদি, আমাকেও দাও তো এমনি একটা ডিস্। আমি এখানেই sit করছি। আমাকেও কিন্তু দ্বিজেনবাবুর মতো দুটো king-enjoy দিতে হবে, আর দুটো bettle water! বলেই নীরদবাবু হাঁক দিলেন: খুকু, ও খুকু, একখানা wood-seat দিয়ে যা তো!

বেড়ার বাইরে ফিসফিসে হাসি শোনা গেল। মনে মনে ট্র্যানস্লেশন করে নিলাম Big sister মানে বড়দি, golden ox মানে কনকসার, gold necklace মানে সোনাহার। কিন্তু king-enjoy কী? Bettle-water-ই বা কাকে বলে?

নীরদবাবু বললেন: রাজভোগ আর পানতোয়া……

তারপর দু'জনে পাশাপাশি বসে চা-জলখাবার খাওয়া ও হাসিঠাট্টা চলতে লাগলো। বড়দি আর কিছু বলবার সুযোগ পেলেন না।

দুপুরে বিছানায় গা এলিয়ে দিয়ে বড়দির প্রস্তাবের কথাই ভাবছিলাম। প্রথমতঃ, অত্যন্ত রাগ হলো পরিতোষের ওপর। আমাদের ব্যক্তিগত পত্রগুলি তাঁর সেন্সর করবার অধিকার আছে সত্য, কিন্তু ব্যক্তিগত সংবাদগুলি গ্রামে প্রচার করবার অধিকার তাঁকে কে দিল? পরিতোষের অপ-প্রচারের ফলেই এঁরা জানতে পেরেছেন। বিশ্বেশ্বরবাবু ও আমি বাড়ীতে বিয়ের সম্মতি জানাবার ব্যাপারে যে খুব সিরিয়াস নই, তা এঁরা কি করে বুঝবেন? হাতের কাছে এঁরা পেয়ে গেছেন মানানসই একটি ছেলে, ব্যস্, প্রস্তাব করে বসেছেন।

কিন্তু প্রস্তাব যার সঙ্গে করেছেন, সে যে বিলুর সেই মাস্টারণী বোন শিশিরকণা। এখানকার মেয়েদের নতুন গড়ে-ওঠা সংগঠনের একজন কর্ম্মি। তাকে বিয়ে করাটা কেমন শোভন মনে হলো না! যদিও তার সঙ্গে আজও সাক্ষাৎ বা পরিচয় হয়নি, তবুও নিজের হাতে-গড়া সংগঠনের কর্ম্মিকে বিয়ে করাটা যুক্তিযুক্ত কিনা, তা ভালো করে বিবেচনা করা দরকার। কণামাত্র অশালীনতা এতে না থাকলেও আশঙ্কা হলো, এ নিয়ে ভুল বোঝাবুঝি হতে পারে। বিদেশে সেটা আত্মমর্য্যাদা হানিকর হয়ে দাঁড়াতে পারে।

বিশ্বেশ্বরবাবুকে সেদিন আর কিছু বললাম না। বিলুকেও কিছু বলবো না স্থির করলাম। বড়দির অদ্ভুত প্রস্তাব নিয়ে যাতে পুনরালোচনা না হতে পারে, সেজন্য বিলুদের বাড়ীতে যাওয়া স্থগিত রাখলাম। ভাবলাম, আলোচনা হতে না দিলেই কথাটি কালক্রমে সমাধিস্থ হয়ে যাবে, সবাই ভুলে যাবে।

কিন্তু মানুষ ভাবে এক, হয় আর। এল সি রবি মুখার্জ্জীর ও-বাড়ীতে যাতায়াত ছিল জানতাম। চাটার্জ্জী ভ্রাতাদের সঙ্গে তার সখ্যও ছিল বেশ। শ্রীমান্ নিশ্চয়ই সব শুনেছে।

একদিন রাত্রে আমায় ধরে বসলো: ভাই, বিশ্বাস কর, মেয়েটি ভালো। ওদের সঙ্গে আমার পরিচয় তো এখানে এসে। কিন্তু ঐ পরিবারের তুলনা হয় না। আমি ওদের মাকে মা বলে ডাকি। আর খুকু মেয়েটি আমি নিশ্চয় করে বলতে পারি সুগৃহিণী হবে। অবশ্য, রূপ যদি চাও তুমি, সে আলাদা কথা—

হেসে বললাম: পুলিশগিরির সঙ্গে সঙ্গে ঘটকগিরিও কর দেখছি। কত দেবে পারিশ্রমিক?

যাঃ, বলে উঠলো সে: ওসব কিছু নয়। ওদের বড়দি আমায় সব বলেছেন। তাঁর আশঙ্কা, তুমি হয়তো ওঁর প্রস্তাব শুনে রাগ করেছ, তাই আর যাও না ওদের ওখানে। ওঁর ভাইরা পর্য্যন্ত ওঁকে খুব বকেছে তোমায় ঐ কথা বলবার জন্য। তাই বড়দি আমায় অনুরোধ জানিয়েছেন, তুমি যেন ওঁর কথা শুনে রাগ না কর।

বললাম: কেন, রাগ করবার কি আছে? যে প্রস্তাব তিনি করেছেন, সেটা তো অসঙ্গত কিছু নয়। অস্বাভাবিকও নয়—

তাহলে রাজী হয়ে যাও, বলে উঠলো রবি। আমি সুসংবাদটা গিয়ে

দিয়ে আসি। ভারী খুশী হবেন ওঁরা। অবশ্য আগেই বলে রাখি ভাই, মেয়েটি কিন্তু সুন্দরী নয়—

বাধা দিলাম : চামড়ার চক্‌চকানি আর ক'দিন রে। আমাদের বিয়ে হবে যাদের সঙ্গে, তারা শুধু বধূ হয়েই আসবে না, তারা হবে আমাদের কাজে সাথিনী—কিন্তু আমার সঙ্গে কেন ওঁরা বিয়ে দিতে চান ? কী আমার ভবিষ্যৎ ? হয় দ্বীপান্তর, নয় ফাঁসি। মেয়েটার জীবনটা নষ্ট হবে না কি ?

সে-ভাবনা তোমার ভাবতে হবে না—ঠাট্টা করলো রবি।

বললাম : না, না, ঠাট্টা নয়। মেয়েটির বয়সও শুনেছি প্রায় আঠারো, ভালোমন্দ বোঝবার যথেষ্ট ক্ষমতা হয়েছে। তোমাদের মতো শুভানুধ্যায়ীরা একটা ছেলে হাতে পেলেই ধরে-বেঁধে ঝুলিয়ে দিলে তো চলবে না। তার কি মত তাও জানা চাই এবং সেটাই সবার আগে।

অবশেষে রবি বললো : আচ্ছা বেশ, আমিই জিজ্ঞেস করে আসবো খুকুকে। তুমি কথা দিচ্ছ তো ?

বললাম : কথা দিলে তা আর নড়চড় করি না বলেই সহজে কথা দিইনে আমরা। তুমি সংবাদটি আগে নিয়ে এসো তো। তারপর ভাবা যাবে।

দিন কয়েক পর একদিন বিশ্বেশ্বরবাবুকে সব বললাম। তিনি তো একেবারে হল্লা করে উঠলেন : বলেন কি ! তাহলে দেখুন, পত্রলেখার সুফল হাতে হাতেই ফলতে চলেছে। দেখা যাচ্ছে, আপনার আশঙ্কা সত্য নয়। কনেও সেজে বসে আছে, এমনি মেয়েও পাওয়া যায়। শুধু আপনার পিঁড়িতে গিয়ে বসবার অপেক্ষা।—আর দেরী নয়, দিনক্ষণ স্থির করে ফেলা যাক্।

বললাম : দাঁড়ান মশাই। এ আপনার ব্যাডমিণ্টনের চাপ মারা নয় যে, মেরে দিলাম গায়ের জোরে, তা শটল্ কক জালেই আটকে যাক্ বা ওভার বাউণ্ডারী আউটই হোক। বিয়ে—মানে, দায়ীত্ব—মানে, জীবনভর একটি মেয়ের ভরণপোষণের ভার গ্রহণ—মানে, দেশের কাজ ছেড়ে দিয়ে পেটের কাজে নামতে হবে—মানে, রান্নাঘর, শাড়ি সায়া সেমিজ, হলুদ নুন লঙ্কা—বাপ্‌স্, ওসব পারা যাবে না।

বিশ্বেশ্বরবাবু হেসে বললেন : প্রথম প্রথম না পারলেও পরে সয়ে যাবে। আর মেয়েটি এবার প্রাইভেটে ম্যাট্রিক দেবে। পাস করে স্কুলে মাস্টারী করবে। এখন করছে এখানে বাড়ীতে, তখন করবে আপনি যেখানে থাকবেন, সেখানে

দু'জনের রোজগারে যেমন হেসে খেলে চলে যাবে, তেমনি কাউকেই আর রান্নাঘর হলুদ লঙ্কা নিয়ে থাকতে হবে না। ওসব করবে চাকর বা বাবুর্চি। বুঝলেন ?

জিজ্ঞেস করলাম : কিন্তু আপনি তো বেশ ভালো করেই বোঝেন বিশ্বেশ্বর-বাবু যে, আমাদের সঙ্গে বিয়ে দেয়ার মানেই হচ্ছে একটি মেয়ের জীবন নিয়ে ছিনিমিনি খেলা। বিয়ের পর সোনার সংসার গড়ে তোলার স্বপ্ন যে মেয়ে স্বাভাবিকভাবেই দেখবে, তার সেই সাধের স্বপ্ন ভেঙ্গে চুরমার করে দিয়ে হয়তো আমরা চলে যাবো আন্দামানে বিশ বছরের জন্য কিংবা হয়তো চিরবিদায় নোব ফাঁসির দড়িতে। কী হবে তখন তার ? মাথা নীচু করে ধুঁকতে ধুঁকতে সেই মেয়েকে কি তখন আবার ফিরে আসতে হবে না তার বাপের বাড়ীতে।

তা হবে। স্বীকার করলেন বিশ্বেশ্বরবাবু : কিন্তু চাটার্জ্জী পরিবার রাজনৈতিক চেতনাসম্পন্ন। সুতরাং রাজবন্দীদের জীবন যে কতখানি অনিশ্চিত, তা তাঁরা জানেন। জেনে শুনেই যদি তাঁরা চরম ঝুঁকি নেন, তাতে আপনার আর দ্বিধা কেন ?

এর ক'দিন পরই কি একটা কাজে গ্রামে এলেন ঠাকুরগাঁ মহকুমার হাকিম আমীনুল্লা। পরিতোষ নিশ্চয়ই একান্ত ভৃত্যের মতো রাজবন্দীদের কেচ্ছা তাঁর কানেও তুলেছে। তাই পরদিন সকালেই আমায় ডেকে পাঠালেন তিনি ডাক বাংলোয়। খুব বিরক্ত মন নিয়ে গেলাম এবং প্রয়োজন হলে কড়া কড়া কথা শোনাবার সঙ্কল্প গ্রহণ করলাম।

কিন্তু আমীনুল্লা আমায় একেবারে অবাক্ করে দিলেন : শুনলাম তারকবাবুর মেয়ের সঙ্গে আপনার বিয়ের কথা চলছে ? Really a good proposal ! যেমন তারকবাবু, তেমনি তাঁর ছেলে-মেয়েরা। চমৎকার ! এ সংবাদে আমি খুব আনন্দ লাভ করেছি দ্বিজেনবাবু !

বলতে চেষ্টা করলাম : না, এঁরা এখনও প্রস্তাব নিয়ে আমার মা ও দাদাদের কাছে যাননি। আমার সম্মতির জন্য অপেক্ষা করছেন।—

তবে সম্মতি দিয়ে ফেলুন।—বলতে লাগলেন আমীনুল্লা : আরে মশাই, একবার ওর স্কুলে গেলাম পরিদর্শন করতে। এতটুকু সব মেয়ে। প্রশ্ন করলাম : বল তো বাংলার প্রধান মন্ত্রী কে ? তৎক্ষণাৎ জবাব দিল ছোট্ট একটি মেয়ে : জনাব ফজলুল হক। ওদের বইতে তো আর এসব নেই। একেই বলে

শিক্ষকতা। শুধু ফজলুল হক নয়, জনাব ফজলুল হক। অর্থাৎ কিভাবে কথা বলতে হয় তাও শেখানো হয়েছে। না, না, আপনি মত দিয়ে দিন! She is a prize girl without any doubt···আপনি দেখেছেন মেয়েটিকে? আলাপ হয়েছে?

বললাম: দেখিনি যে একেবারেই, তা বলতে পারিনে। তবে আলাপ হয়নি। কী করে হবে?

হেসে বললেন আমীমুল্লা: ও হ্যাঁ, তাও তো বটে। আপনাদের মধ্যে মেয়ে দেখাটা বেশ ঘটা করে হয়ে থাকে। তা—আপনি একদিন দেখে নিন, তারপর সম্মতি দিয়ে দিন। ওঁরা প্রস্তাব ও আপনার সম্মতি নিয়ে আপনার অভিভাবকদের কাছে যান। আপনার মা কোথায় আছেন, ঢাকাতে?

না, তিনি এখন আছেন কলকাতায় আমার মেজদা'র ওখানে।

বেলা অনেক হয়েছিল, তাই উঠে পড়লাম। বেরিয়ে আসবার সময় দেখি বারান্দায় অপেক্ষা করছেন স্বয়ং পরিতোষ দারোগা, সাহেবের খাস কামরার বাইরে তক্‌মা-আঁটা বেয়ারার মতো কলিং বেলের অপেক্ষায়। নিশ্চয়ই ব্যাটা সব শুনতে পেয়েছে। সাহেবের কাছে এসেছিল সাপের মতো ফণা তুলে অভিযোগের হলাহল ছড়াতে। আলাপ শুনে এবার একেবারে শামুক বনে গেল। এবার নিজেরই হাত কামড়াবে নিষ্ফল আক্রোশে। বুলডগ চাবুক খেয়ে ঘিয়ে-ভাজা কুকুর হয়ে গেছে। এবার চর্ব্বণ করুক্ নিজেরই মড়া হাড়!······

# বাইশ

পরিতোষের নিয়মিত কনফিডেন্শিয়াল্ রিপোর্ট যে আদৌ কার্য্যকরী হলো না তা নয়। অকস্মাৎ একদিন শুধু আমার ওপরই এল দিনাজপুরের পুলিশ সুপার এস এন চাটার্জ্জীর আদেশ—চাটার্জ্জী পরিবারের ভাইদের সঙ্গে আমার কথা কওয়া নিষেধ। স্বাক্ষর করে আদেশ-পত্র গ্রহণ করবার সময় পরিতোষের পানের রসে কালো পুরু অধরেও স্পষ্ট বিদ্রূপের হাসির ঝিলিক দেখতে পেলাম! গ্রহণ করলাম বটে, কিন্তু মানা না-মানা তো পুরোপুরি আমারই খুশীর ওপর নির্ভর করে। তাই প্রকাশ্যে ওঁদের সঙ্গে ভাসুর ও ভ্রাতৃবধূর সম্পর্ক স্থাপিত হলেও শুরু হয়ে গেল আমার গোপনতর অভিসার। সিংহদ্বার আমার জন্য বন্ধ হয়ে গেল বলে খুলে গেল খিড়কির দরজা। রঘুপদর মিঠাইয়ের দোকানে বসে চা পান করতে করতে যখন দেখতে পাই দীননাথ পণ্ডিত তাঁর ঘরের বারান্দা ত্যাগ করে ঘরে ঢুকেছেন কোনো কাজে এবং চাটার্জ্জী বাড়ীর উল্টো দিকের হিন্দুস্থানী দোকানের সম্মুখের বাঁশের মাচা আলোকিত করে ভবেন সান্ন্যাল আর বসে নেই, সুড়ুৎ করে তখন রঘুপদর দোকানের পেছন দিকে চলে যাই। সেদিক দিয়ে বিলুদের বাড়ীতে প্রবেশের একটি ক্ষুদ্র দরজা আছে। নিঃশব্দে প্রবেশ করি এবং অন্দরমহলে বসেই বিলুর সঙ্গে নতুন সংগঠনের আলাপ চালাই। কতখানি হয়েছে, আরও কতটা হতে পারে, এই সব। তারপর ভ্রাতৃদ্বিতীয়ায় নিরু আমায় ফোঁটা দিয়ে আমার সঙ্গে ভাই-বোন সম্পর্ক পাতিয়ে ফেলেছে। নতুন ভ্রাতার সঙ্গে তার ঘনিষ্ঠতা অত্যন্ত বেশী। তাছাড়া বাড়ীর অন্যান্য সব'র সঙ্গেও বেশ সহজ হয়ে গেছি।

পরিতোষ দারোগার দ্বিতীয় আণবিক বোমা এল একেবারে অভিনবরূপে। দিনাজপুর আই বি থেকে দু'জন এল সি অকস্মাৎ একদিন খানসামা থানায় সাময়িকভাবে বদলি হয়ে এল। থানায় আই বি-র লোক? প্রথমটা ভেবেছিলাম হয়তো এই থানার এলাকার মধ্যেই কোনো গ্রামে বোধহয় বিপ্লবী দলের গন্ধ পেয়েছে দিনাজপুরের আই বি, তাই ওয়াচ করবার এই ব্যবস্থা। কিন্তু ক'দিন যেতেই বোঝা গেল, না, তা নয়। তাদের একমাত্র কাজ হলো বিশ্বেশ্বরবাবু ও আমার পশ্চাতে ফেউয়ের মতো লেগে থাকা। সে যুগে গ্রামে অন্তরীণ কোনো

রাজবন্দীকে এমনিভাবে একেবারে প্রকাশ্যে অনুসরণ করা হতো বলে আমার জানা নেই। আই বি-র লোক, অথচ কোনো লুকোচুরি নেই, কোনো চালাকি নেই, প্রকাশ্য দিবালোকে একেবারে সবার চোখের সম্মুখে, যেন ঢাক-ঢোল বাজিয়ে আমাদের পশ্চাতে এরা ঘুরে বেড়াতে লাগলো।

এর ফলে সতর্কতা আমাদের আরও বাড়িয়ে দিতে হলো সত্যি, কিন্তু কাজের উদ্যমে আদৌ ভাটা না পড়ে বরং তা উত্তরোত্তর তীব্র হয়ে উঠলো বাধা-পাওয়া পার্ব্বত্য ঝরনার মতো।

খানসামা গ্রামের সবাই জেনে গেছে যে, আমাদের পশ্চাতে ফেউ লেগেছে। আমরাও মাঝে মাঝে বন্দরের মধ্যে ঘোরাঘুরি করে বেশ মজা করতে লাগলাম। কালুবাবুর দোকানে গিয়ে যখন বসি, ওরা তখন মতিবাবুর কাছারি বাড়ীর বারান্দায় দাঁড়িয়ে বিড়ি খায়। কুঞ্জলাল আগরওয়ালার দোকানে যখন যাই ধুতি বা সুজনী বা শার্টের কাপড় কিনতে, ওরা তখন রূপেন বিশ্বাসের সাইকেল সারাই দোকানে সাইকেল সারাই দেখে। আমরা যখন নন-অফিসিয়েল ভিজিটর কিশোরী ঘোষের কাছে যাই, ওরা তখন বন্দরের বারোয়ারী দুর্গামণ্ডপের সম্মুখে উদ্দেশ্যহীনের মতো পায়চারি করে। সবাই জানে ও ওদের চেনে, তাই ওদের কাণ্ডকারখানা দেখে মুচকি হাসে, নিভৃতে ব্যঙ্গাত্মক আলোচনা করে। আমরাও উপভোগ করি।

বিরোধী দল পরিতোষিণী ও সীতা বিশ্বাসের নেতৃত্বে যে নিন্দা ছড়াচ্ছিল, তা এতদিন চলছিল শুধু আমাদের দু'জন রাজবন্দীকে জড়িয়েই। কিন্তু যেদিন বড়দি তাঁর ছোট বোন শিশিরকণার বিয়ের প্রস্তাব করেন এবং ভালো-মা সীমাহীন গর্ব্ব নিয়ে এই সুসংবাদ গৃহে গৃহে পরিবেশন করে আসেন পুজোর শেষে প্রসাদ বিতরণের মতো, সেইদিন থেকেই এই নিন্দুকের দল বিশ্বেশ্বরবাবুকে রেহাই দিয়ে একেবারে আমায় নিয়েই উঠে-পড়ে লেগে গেল। আমি গোপনে বিলুদের বাড়ী যাই, গেলেই ওরা শিশিরকণাকে পাঠিয়ে দেয় আমার কাছে, শিশিরের সঙ্গে চলে আমার হাসি-তামাশা ঘন্টার পর ঘন্টা—হাহা হিহি, তারপর গান চলে, ক্যারম্ খেলা চলে, আমার সঙ্গে চিঠি লেখালেখি চলে···এমনি সব পাণ্ডপাত ছাড়তে লাগলো তারা। এই বিশেষ কাজে গা ঢেলে দিলেন বিশেষ করে বিশ্বাস ও সান্ন্যাল পরিবার। সঙ্গে যোগ দিলেন দীননাথ পণ্ডিত, নলিনী ঘোষ, ক'জন মাড়োয়ারী আর হাড়ী ও পাসুয়া পাড়ার একদল।

এদিকে কলকাতায় আমার মার কাছে বিলুর বাবা সরকারীভাবে বিয়ের প্রস্তাব পাঠালেন লাট্টু বিশ্বাসের অন্যতম ভ্রাতা ও স্বয়ং দেবীচৌধুরাণীর অন্যতম পুত্র পটল বিশ্বাস মারফত ! বিশ্বাস বাড়ীর কর্দ্দমে কেমন করে জানি না, ফুটেছিল দু'টি মৃণাল—গোপাল ও পটল। পুরো ব্যবসায়ী হলেও গোপাল বিশ্বাস যেমন ভদ্র, তেমনি বিনয়ী। পিপীলিকার পা থেকে গুড় সংগ্রহ করতে দ্বিধা করতেন না সত্য, কিন্তু বারোয়ারী পুজো বা অন্য কোনো সমবেত কাজে গোপাল বিশ্বাসের দানের অঙ্কটাই সর্ব্বাধিক মোটা হয়ে চাঁদার খাতার শোভা বর্দ্ধন করতো !…আর পটল তো বিলুবই বন্ধু, রাজনৈতিক কাজেও বিলুর সঙ্গেই তার হাতেখড়ি হয়েছে। গুপ্ত সমিতির কাজে যারা আত্মনিয়োগ করে, তারা সবাই যে পুরোপুরি সফল হয়, তা দাবী করছি না। কিন্তু চরিত্র তাদের গড়ে ওঠে বলেই সর্ব্বপ্রকার সঙ্কীর্ণতাকে তারা পরিহার করে চলে বিষের মতো ! ঐ দৈত্যবংশে প্রহ্লাদের মতোই এরা দু'জন অনেকটা অপাংক্তেয় হয়ে থাকতো।

চিঠিপত্র, শিশিরকণার ছবি ও আমার বক্তব্য নিয়ে পটল যখন কলকাতা রওনা হয়ে গেছে, তখন একদিন এই প্রথম বিলুকে সব খুলে বললাম। বললাম যে, তাব বোন যখন শিক্ষয়িত্রী, বয়স প্রায় আঠারো, তখন অত্যন্ত স্পষ্টভাষায় আমিই তার সঙ্গে এ ব্যাপারে কথা বলে নিতে চাই। এবং তাই উচিত। নইলে ছেলে পেলেই মেয়ের বিয়ে দিয়ে হ্যাঙ্গামা চুকিয়ে দেবার জন্য সব মেয়ের বাপই যে অতিমাত্রায় আগ্রহশীল, সে সহজ সত্য আমার জানা আছে।

প্রস্তাব পেয়ে তারকবাবু তৎক্ষণাৎ সম্মত হলেন এবং বাড়ীর সবাই তাঁকে সমর্থন জানাতেও দ্বিধা করলেন না।

খুশী মনে বিলু এসে সব জানালো এবং বললো যে, গভীর রাত্রে নদীর চড়ে শীগগিরই আমাদের সাক্ষাতের ব্যবস্থা সে করে ফেলেছে। বোনকেও সে বলেছে কিন্তু সে একা আসতে সাহস পাচ্ছে না, তাই শান্তিও আসবে ওর সঙ্গে।

বিস্ময় প্রকাশ করলাম : শান্তি ! তাহলে তো দাসুবাবুর বাড়ীতেও সব জানাজানি হয়ে যাবে।

বিলু বাধা দিল : না, তা হবে না। শান্তি খুকুর বন্ধু আর দাসুদা'দের পরিবারের সঙ্গে আমাদের পরিবারের ঘনিষ্ঠতা সবাই জানে। তাই শান্তি মাঝে মাঝে আমাদের বাড়ীতেই রাত্রে থেকে যায়। তেমনি সেদিনও থাকবে।

কিন্তু সে যদি আবার গল্প করে বেড়ায় ?

বেড়াবে না, তৎক্ষণাৎ জবাব দিল সে : আপনার সঙ্গে তো পরিচয় হয়েছে, শান্তি অত্যন্ত রিজার্ভ মেয়ে। পেটে কথা রাখতে খুব ভালো করেই জানে।

তবু সতর্ক করে দিলাম : বিশ্বাস পরিবার যেভাবে বদনাম ছড়াচ্ছে, এর পর যদি আবার এই সাক্ষাতের সংবাদ প্রকাশ হয়ে পড়ে, তাহলে তোমাদের খুব ক্ষতি হতে পারে।

কেউ জানতে পারবে না, বিলুর কণ্ঠে দৃঢ়তার স্পর্শ পেলাম।

তারপর একদিন এল সেই স্মরণীয় রাত্রি। জীবনের সুদুর্গম চলার পথে যাকে সাথিনী করে নেবার প্রস্তাব এসেছে, যাত্রার অব্যবহিত পূর্ব্বে তার সঙ্গে বোঝাপড়া করতে হবে। চকোর-চকোরীর মতো নিভৃতে প্রেম-গুঞ্জন নয়, বিপ্লবী-জীবনের ভয়াবহতা স্পষ্ট করে বলতে হবে। বলতে হবে, বিবাহের মধ্যে যারা রঙীন স্বপ্ন দেখে, সেই স্বপ্ন সার্থক করে তোলবার প্রয়াসে যারা সোনার সংসার গড়ে তোলায় আত্মনিয়োগ করে, পারিবারিক চারখানা দেয়ালের মধ্যেই জীবনের চরম আনন্দ খুঁজে বেড়ায়, সন্তান-সন্ততির মধ্যেই যারা মৃত্যুর পরেও বেঁচে থাকে, আমি সে দলের ছেলে নই। সমাজের এই অনুশাসন মেনে নেবার দায়িত্ব আমি স্বীকার করি না। বলতে হবে, পরিবার, গোষ্ঠী, সমাজ ও আদর্শ রাষ্ট্র গড়ে তোলার ব্রত যাঁরা গ্রহণ করেছেন, তাঁরা সবাই আমার নমস্য বটে, কিন্তু আমার কাজ গঠন নয়। আমার একমাত্র কাজ শুধু ভাঙ্গা, শুধু চূর্ণ করে দেয়া। চূর্ণ করে দেওয়া ভিন্ দেশী দস্যুর দম্ভ, চূর্ণ করে দেয়া শতাব্দীর পরাধীনতা, চূর্ণ করে দেয়া বন্দিনী মায়ের শৃঙ্খল !......

সুতরাং আমার সঙ্গে যার বিবাহ হবে, সে বহন করবে আমার হাতিয়ার, সে হবে আমার সাথিনী, সর্ব্বনাশা পথে এগিয়ে চলবে হাতে হাত কাঁধে কাঁধ মিলিয়ে। বলতে হবে, এই নির্ম্মমতম সত্য স্বীকার করে নিয়ে এগিয়ে আসার সাহস যে মেয়ের আছে, শুধু তার জন্যই খোলা আছে আমার জীবনের সিংহদ্বার, তারই জন্য মঙ্গল কলস, তাকেই অভ্যর্থনা জানাবার জন্য জ্বলছে ঘিয়ের প্রদীপ ! নহবতের সুরে অণুরণিত হচ্ছে সেই না-দেখা কনের আগমনী !......

মনে পড়ে, সেদিন আকাশে ছিল পূর্ণিমার চাঁদ আর আত্রাই নদীর বালুচরে ছিল জ্যোৎস্নার প্লাবন। শীর্ণকায় নদী এক ফালি সরু জলের স্রোত জিইয়ে রেখে বিরহিনীর মতো প্রিয়-বর্ষার অপেক্ষায় দিন গুনছে। বালুচরে ইতস্ততঃ কাশবনের গুচ্ছ। তার মাথায় সাদা সাদা ফুল ! ঝিরঝিরে হাওয়ায় দোল খাচ্ছে

সেই ফুলগুলি। এমনি একটি কাশবনের ঝোপের পাশে বিলু নিয়ে এল শান্তি আর তার বোনকে। বসলাম ও বসতে বললাম ওদের সেই বালির আসনেই।

বিলু বললো: আপনারা কথা কন। আমি ঘুরে আসি।

আমি আপত্তি জানাতেই সে বলে উঠলো: না, না, সেজন্য ভাববেন না আপনি। বরং আমি থাকলে হয়তো আপনার কথার জবাব দিতে ওরা লজ্জা করবে। আমি কাছেই থাকবো, আধঘণ্টা পরই ঘুরে আসছি।

বিলু চলে গেল। রইলাম শান্তি, শিশিরকণা ও আমি আর আকাশে জেগে রইলো অতন্দ্রনয়নে পূর্ণিমার রূপালী চাঁদ!

যা স্থির করেছিলাম, তাই করলাম। ব্যবসায়ীরা যেমন ঐক্যতান বা মুখবন্ধের ধার ধারে না, একবারেই এসে পড়ে আসল কথায়, ঠিক তেমনি আমিও মূল কথাটাই পাড়লাম: নিশ্চয়ই জান, শিশিরকণা, তোমার সঙ্গে আমার বিয়ের কথা চলছে। তোমাদের দিকের সবাই উৎসুক হয়ে উঠলেও তোমার সঙ্গে কথা না বলে আমার দিক থেকে পাকাপাকি কিছু করা ঠিক হবে না। তাই আমাদের এই সাক্ষাৎ।

শিশিরকণা জবাব দিল মৃদুকণ্ঠে: ছোড়দা'র কাছে শুনেছি কিছু কিছু।

জিজ্ঞেস করলাম: কিছু কিছু কি রকম?

বাড়ীতে কেউ কেউ আলোচনা তোলেন, আবার আমায় আসতে দেখেই চুপ করে যান। বড়দির তো আবার অত ঢাকাঢাকির অভ্যেস নেই, শিশিরকণা লঘু স্বরে বললো: সুযোগ পেলেই তিনি ঢাক পেটাতে চান। তাই কিছু কিছু কানে এসেছে।

বললাম: তোমার বড়দি ভারী সরল মানুষ আর মনে হয় ভারী আমুদে।

শান্তি বাধা দিল: সরল বলেই তো যত ফ্যাসাদ বেধে গেছে। বিয়ের একটা প্রস্তাব করে যখন আপনার দিক থেকে তেমন আপত্তি দেখেননি, ব্যস, আর যায় কোথা, যে বাড়ীতে আসে বেড়াতে, তাকেই বলে দেন বিয়ে প্রায় স্থির। মুখে মুখে কথাটা ছড়িয়ে গিয়ে পৌঁছে গেছে পরিতোষিণীর কানে। তিনি তো প্রত্যেক দিন বাড়ী বাড়ী গিয়ে বলে আসছেন যে, আপনার সঙ্গে খুকুর বেশ দেখাশোনা ও হাসিঠাট্টা হচ্ছে।

বললাম: তা জানি। তবে কি জান শান্তি, ওসব নিন্দা-টিন্দা আমায়

স্পর্শ করে না। অবশ্য এই নিন্দার ফলে ওদের পরিবারের মর্য্যাদাহানি যদি ঘটে, তাহলে আর চুপ করে থাকা যাবে না।

শান্তি জিজ্ঞেস করলো: কি করবেন?

কি যে করবো, তা এখনই বলা কঠিন, জবাব দিলাম: তবে যা করবার তা অবশ্যই করতে হবে। যাকগে, সে কথা।—তারপর শিশিরকণাকে বললাম: রবি মুখার্জ্জীও আমায় ধরেছিল। বোধহয় সেসব কথা সে তোমায়ও বলেছে। কিন্তু আমার সঙ্গে বিয়ের যে একটা মারাত্মক ঝুঁকি আছে, জানি না কতখানি তোমায় তা বোঝানো হয়েছে।

শিশিরকণার মৃদু স্বর শুনতে পেলাম: ঝুঁকি আছে জানি।

বললাম: দেখ, বিয়ে কোনোদিন করবো, একথা ভাবতেও পারি না। বহুকাল ধরে বহু প্রস্তাব এসেছে, তবে বাবা, মা বা দাদাদের পর্য্যন্ত। আমার কাছে কেউ আসতে সাহস পায়নি। বিয়ে করবার সময় কোথায় আমাদের? অকস্মাৎ বিশ্বেশ্বরবাবুর পাল্লায় পড়ে দুম করে লিখে বসলাম বাড়ীতে আর ব্যাটা পরিতোষ তৎক্ষণাৎ ঢাকে কাঠি দিয়ে বসলো।

শান্তি হেসে উঠলো: পরিতোষের ঢাক এবার বিয়ের সানাই হয়ে বেজে উঠবে।

হাসলাম: দাঁড়াও, এর মধ্যে অনেকগুলো 'কিন্তু' আছে। পটল যে ফটো নিয়ে গেছে, সে ফটো দেখে মার পছন্দ হবে কিনা কে বলবে!

ফোঁস্ করে উঠলো শান্তি: কেন, আমরা তো বলছি না আমাদের মেয়ে সুন্দরী রূপসী।

নিশ্চয়ই বলছো না! তৎক্ষণাৎ সায় দিলাম: তা কেউ বলছেন না। কিন্তু মা যদি কালো মেয়ে পছন্দ না করেন, তাহলে?

শান্তির কণ্ঠস্বরে গাম্ভীর্য্য: সে সব আপনি জানেন।

গাম্ভীর্য্যের আঁচ পেয়ে সহজ হবার চেষ্টা করলাম: না, সে কথা নয়। মা পাকা কথা দেবার আগে নিশ্চয়ই আমার মতামত জানতে চাইবেন এবং কালো মেয়ের প্রতি যে আমার বিশেষ কোনো বিরূপতা নেই, তাও তোমার অজানা নয়।—বলে একটু থেমে ওদের মুখখানা দেখবার চেষ্টা করলাম। কিন্তু সম্ভব হলো না। ঠিক পেছন ফিরে না বসলেও চাঁদের দিকে ওরা মুখ দিয়ে বসেনি। বরং বোকার মতো আমিই বসে পড়েছি একেবারে চাঁদের মুখোমুখি।

ওরা হালকা হয়েছে কিনা বুঝতে পারলাম না। তাই আমার কথাই আমি বলতে শুরু করলাম : কিন্তু মত দেয়ার কথাই শুধু নয় শান্তি। এটা সাধারণ একটা প্রস্তাব নয়। তাই চূড়ান্ত রূপ দেবার আগে স্থিরচিত্তে ভেবে দেখা দরকার। আমার দিক থেকে শিশিরকণাকে পরিষ্কারভাবে জানানো দরকার যে, বিয়ে করলেও রাজনীতি আমি ত্যাগ করতে পারবো না কোনোদিন। আর বিপ্লবীদের রাজনীতি মানেই হচ্ছে আমৃত্যু সংগ্রাম। হয়তো ফাঁসিতেই তার পরিসমাপ্তি।

শিশিরকণা বললো : তা জানি।

জিজ্ঞেস করলাম : কিন্তু জানো কি যে, বিপ্লবীরা কখনো ideal husband হতে পারে না? তুমি হয়তো তোমার বিবাহিত জীবনে একটি রঙীন স্বপ্ন সার্থক করে তোলবার স্বপ্ন দেখছো, কিন্তু জানো কি, বিপ্লবী স্বামীর হাতে পড়ে সেই স্বপ্ন চুরমার হয়ে যেতে পারে?

শিশিরকণা জবাব দিল : জানি।

জানো কি, আমার যদি জেল হয়ে যায় কখনো, তাহলে তোমায় আবার বাপের বাড়ীতেই ফিরে আসতে হবে? অন্য কোথাও ঠাঁই মিলবে না?

স্পষ্ট জবাব দিল : তাও জানি।

জিজ্ঞেস করলাম অত্যন্ত সিরিয়াসভাবে : জানো যদি তাহলে কেন এই দারুণ ঝুঁকি নিতে রাজী হচ্ছো, বল তো!

মৃদুস্বরে জবাব দিল : ঝুঁকি নিয়ে যারা চলছে, তাদের সঙ্গে চলবার ঝুঁকি নিতে রাজী আছে, এমনি মেয়েও তো থাকতে পারে।

শান্তি সমর্থন করলো : নিশ্চয়ই। আপনিই তো বলেছেন, পুরুষ যা করতে পারে, মেয়েরাও পারে তা। আপনি যদি বিপ্লবী পুরুষ, খুকু হবে বিপ্লবিণী নারী। সুতরাং আপনাদের বিবাহে কোনো আপত্তি থাকতে পারে না।

শান্তি যা-ই বলুক, তবুও শিশিরকণার স্পষ্ট মত জানা দরকার। শান্তি যতই প্রিয় বন্ধু হোক, তার সম্মুখে সব কথা বলতে সঙ্কোচ হতে পারে। আর এমন কিছু তাড়া নেই যে, এখনই মতামত জানাতে হবে। আমার দিকের সব কথাই বলেছি আমি, এবার নিজের মনের সঙ্গে ভালো করে বোঝাপড়া করে নিক শিশিরকণা। তাই শান্তির গালভরা কথার প্রতিধ্বনি না তুলে বললাম : শোন শিশিরকণা, তুমি বুদ্ধিমতী, তোমার দাদারাও অল্পবিস্তর রাজনীতি করে থাকেন।

রবি তোমার সম্মতি আছে সংবাদ নিয়ে এসে আমার কাছে যতই নৃত্য করুক না কেন, আজকের কথাগুলো সেটা খুব সিরিয়াসলি ভেবে দেখো তুমি নিজে। বরং তোমার মতামত দু'চার দিন পরে জানিয়ো বিলুর মারফত।

শিশিরকণা বললো: আচ্ছা।

তারপর হালকা প্রসঙ্গে এসে পড়লাম: Siva-leg ও Diamond-red যে গাধাবোটের মতো সর্ব্বদাই আমাদের পেছনে লেগে আছে, তা জানো তো?

কে?—শিশিরকণা প্রশ্ন করলো।

হেসে বললাম: তোমার সেজদা'র কাছে শিখেছি। মানে, শিবপদ আর হীরালাল। জানতো, ওরা ফেউয়ের মতো লেগে আছে আমাদের পেছনে?

সব জানি।

হেসে বললাম: কিন্তু মজা হচ্ছে এই যে, সন্ধ্যার পর সুবোধ বালকের মতো আমরা বাড়ীতে অবস্থান করেছি মনে করে ওরা যখন সিপাইদের চৌকায় রান্না চড়ায়, তখন আবার শুরু হয় আমাদের কাজ। পেছনের গুপ্তপথে নিঃশব্দে বেরিয়ে এসে রান্নাঘরের বেড়ার বাইরে দাঁড়াই আর ওদের সারাদিনের কাজ সম্বন্ধে যেসব আলোচনা হয়, সব শুনে নিই।

প্রশ্ন করলো শান্তি: আপনারা স্পাইয়ের ওপর স্পাইং করছেন?

তা করছি।—

ঘন্টাখানেক পর বিলু, শান্তি ও শিশিরকণা বিদায় নিয়ে চলে গেল। একা দাঁড়িয়ে রইলাম কিছুক্ষণ। তারপর ফেরবার পথে নদীর নির্জ্জন উঁচু পাড়ে দাঁড়িয়ে আর একবার দৃষ্টি প্রসারিত করলাম। আকাশে তেমনি চাঁদ, তেমনি জ্যোৎস্নার বন্যা, শুভ্র কাশফুলের তেমনি দোলন আর সারা শরীরে তেমনি মিঠে হাওয়ার পেলব পরশ!······

অকস্মাৎ একদিন কলকাতা থেকে মেজদা'র পত্র পেলাম, মা দুরারোগ্য সেপটিসিমিয়া রোগে আক্রান্ত হয়েছেন। তিনি আমায় দেখতে চান। বাড়ীতে অন্তরীণ থাকতে বাবাকে হারিয়েছি। শুধু এটাই একমাত্র সান্ত্বনা যে, তাঁর শেষ নিঃশ্বাসটি বেরিয়ে যাবার সময় আমিও তাঁর শিয়রে ছিলাম। গ্রামে অন্তরীণ থাকতে এখন কি আবার মাকে হারাতে হবে? অত্যন্ত বিচলিত বোধ করলাম এবং তৎক্ষণাৎ দরখাস্ত করে দিলাম এবং আশ্চর্য্য, দিন দশেকের মধ্যেই

সাত দিনের ছুটিই শুধু মঞ্জুর হয়ে এল না, দিনাজপুর থেকে দু'জন সশস্ত্র সিপাই এসে হাজির হলো আমায় নিয়ে যাবার জন্য। তৎক্ষণাৎ রওনা হলাম।

কলকাতা ভবানন্দ রোডে মেজদা'র বাড়ীতে এসে দেখি, মা শয্যায় একেবারে লীন হয়ে গেছেন! একেবারে ক'খানা হাড়মাত্র অবশিষ্ট আছে। শুনলাম, বাঁ হাতের কনুইতে সেপটিসিমিয়ার পচনশীল ফোঁড়া যখন দেখা দেয়, ডাঃ প্রিয়তোষ ঘোষাল তখন অনন্যোপায় হয়ে অস্ত্রোপচারের সিদ্ধান্ত করেন। সামান্য একটু ছাড়িয়ে দিলেই চলবে মনে করে প্রিয়তোষ যখন ছুরি চালিয়েছেন, অকস্মাৎ তখন দেখা গেল মাংসের মধ্য দিয়ে সুড়ঙ্গ কেটে খাল অনেকদূর চলে গেছে। কিন্তু তখন আর স্থগিত রাখবার উপায় ছিল না। তাই ক্লোরফরম্ না করেই, কোন কম্পাউণ্ডারের সাহায্য না নিয়েই প্রিয়তোষ কাঁচি চালিয়ে কচ্ কচ্ করে কেটে ফেলেন কাঁচা মাংস। তারপর অবশ্য জোরালো ওষুধ দেবার ফলে ঘা শুকিয়ে আসছে।

পটল বিশ্বাস এসে মার কাছে শিশিরকণার ফটো ও তারকবাবুর পত্র দিয়ে গেছে দেখলাম এবং শুনলাম চাটার্জ্জী বাড়ীর বক্তব্যও জানিয়ে গেছে। কিন্তু আমি বললাম: মুক্তি পাবার আগে বিয়ে করা ভুল হবে মা। কবে মুক্তি পাবো আর কবে চাকরি পাবো, তার কোনো ঠিক ঠিকানা নেই। অথচ বিয়ে করে বসবো, এ যুক্তি মেনে নিতে পারি না। বিয়ে করে খাওয়াবো কি? থাকবো কোথায়?

মা বললেন: সেজন্য তোমায় ভাবতে হবে না। ছাড়া পেলে চাকরি পেতে দেরী হবে না। তুমি বিয়ে কর।

বাধা দিলাম: কি করে বলছো দেরী হবে না? চাকরি করবার যোগ্যতা আমার আছে কি? আর থাকলেও চাকরির বাজার সস্তা নয়। ছাড়া পাওয়ার পর এই বেকার ভাইকেই দাদারা কতকাল পুষতে পারবেন বা রাজী হবেন কে জানে। বৌ তো তার বাপের বাড়ীতে থাকবেই, আমায়ও আবার না শ্বশুর বাড়ীতেই গিয়ে উঠতে হয়।

বোন হেনা মার মাথায় হাওয়া করছিল, বলে উঠলো: আমার ওখানে গিয়ে উঠো বৌ নিয়ে। তবু বিয়ে কর। আমার যদি জোটে, তাহলে বৌদি ও তোমারও ডাল-ভাত জুটবে।

বললাম: উৎসাহ তো খুবই দেখাচ্ছিস, কিন্তু জানিস্, মেয়েটি কালো। ফটো দেখে ভুলে যাসনি সে কথা।

হেনা কল্‌কল্‌ করে উঠলো : আচ্ছা, আচ্ছা, আর ব্যাখ্যা করতে হবে না তোমায়। হোক কালো, হোক দেখতে নাই-বা ভালো, সে আমরা বুঝবো।

হেসে বললাম : বাঃ, তুই বুঝবি কিরে! বিয়ে করবো আমি আর বুঝবি তুই? না, না, কালো মেয়ে ফর্সা ছেলের পক্ষে বিয়ে করা ঠিক নয়।

মা বললেন : তোর বৌ দেখে যাবো এই ছিল আমার ইচ্ছা। হেনা তার সংসার ছেলেমেয়ে ফেলে এসেছে। কদ্দিন আর পারবে থাকতে! তোর বৌ এসে আমার শুশ্রূষা করবে, এই তো আশা করেছিলাম! কিন্তু দেখছি তা আর এ জীবনে হলো না।—বলে একটি গভীর দীর্ঘশ্বাস ত্যাগ করলেন।

এবার আর পারলাম না নিজের জেদ অটুট রাখতে। মৃত্যুপথযাত্রিণীর শেষ আকাঙ্ক্ষা যেন আর্ত্তনাদের মতো আমার কানে ধ্বনিত হলো। মনের ইস্পাত-কাঠামো যেন বিহারী ভূমিকম্পের সংঘাতে একেবারে চুরমার হয়ে ভেঙ্গে পড়লো!······

সেদিনই আই বি-র কর্ত্তা নলিনী মজুমদারের কাছে দরখাস্ত করলাম। একদিন আই বি দারোগা প্রফুল্ল মণ্ডল এসে আমায় নিয়ে গেলেন লর্ড সিংহ রোডে। দোতলায় নলিনী মজুমদারের কক্ষ। টেবিলের ওপর একখানা মোটা লাল রংয়ের মলাটওয়ালা ফাইল দেখিয়ে বললেন : আপনার ফাইলটা বার করেছি। দেখছেন তো লাল রং, মানে dangerous, তারপর মোটাও কম নয়। সময় লাগবে।

বললাম : পুরোনো কাসুন্দি না ঘেঁটে এই প্রস্তাবটাই বিবেচনা করুন না যে আমি বিয়ে করে সংসারী হবো।

নলিনী বললেন : সেটা অবশ্যই ভালো প্রস্তাব। তারকবাবুদের পরিবার বেশ নামকরা।

কিন্তু তার আগে ছেড়ে দিন, চাকরি-বাকরি খুঁজতে হবে যে! চাকরি না পেয়ে বিয়ে করা কি সঙ্গত হবে? আপনিই বলুন—

আচ্ছা, আপনার প্রস্তাব বিবেচনা করে দেখবো।—আশা দিলেন নলিনী মজুমদার।

ফিরে এলাম। মাকে সব বললাম। মা আশান্বিত হয়ে উঠলেন। আমাদের পরিবারে আমার বিবাহ যেন একটা অভূতপূর্ব্ব ঘটনা, অচিন্তনীয়ও বটে!···

পূর্ব্বেই বলেছি, অজস্র চেষ্টা হয়েছে সর্ব্বদিক থেকে। কিন্তু এতকাল আমার ছিল ধনুক-ভাঙা পণ !

খানসামা ফিরে এসেই সেখানকার সমস্ত ঘটনা জানতে পারলাম বিশ্বেশ্বরবাবুর কাছে। আমার অনুপস্থিতিতে সাধারণ নিন্দা এবার অকথ্য বদনাম হয়ে প্রচারিত হচ্ছিলো লোকের মুখে মুখে। সীতা বিশ্বাস সরমের লেশমাত্র আর না রেখে একেবারে আসরে নেমে পড়েছিলেন রণরঙ্গিনী তাড়কার বেশে। পশ্চাতে তাঁর ছিল পুরো এক অক্ষৌহিণী মোসাহেব ও গ্রাম্যদেবতা। হাড়ীপাড়ার হাড়ীরা এই শুদ্ধি অভিযানে মদৎ যোগাচ্ছিল। ফলে, সাময়িকভাবে নিরীহ ও শান্তিপ্রিয় চাটার্জ্জী পরিবার কোণঠাসা হয়ে পড়েছেন বলা যায়।

আমার অনুপস্থিতিকালেই খানসামা গ্রামে ধূমকেতুর মতো এক ভস্মমাখা হিন্দুস্থানী সাধুর আগমন হয়েছে। সাধু এলেই তার আশেপাশে বেশ সহজ-ভাবেই ভক্ত জুটে যায় জল উঁচু ও জল নীচু বলবার জন্য। সীতা বিশ্বাস এই ভক্তবৃন্দের নেতৃত্ব যেচে গ্রহণ করেছেন। সাধুর আশ্রম তৈরী হয়ে গেছে এবং আশ্চর্য্য যে তা ভালো-মারই কাজির বাগানের বিরাটাকার আম, জাম ও কাঁঠাল গাছের নীচে। সহজ মানুষ ভালো-মা সাধু দেখেই ভড়কে গিয়েছিলেন এবং ভক্তবৃন্দের সমবেত আবেদন আর সাহস করে প্রত্যাখ্যান করতে পারেননি। কিন্তু খাল কেটে কুমীর আনার মূঢ়তা ভালো-মা উপলব্ধি করেছিলেন অনেক পরে। তখন বড্ড দেরী হয়ে গেছে।

সাধুর ওখানে প্রতি সন্ধ্যায় ভিড় জমছে এবং করকোষ্ঠী বিচার করে ও ধ্যানে বসে সাধুপ্রবর লোমহর্ষণকারী সব তথ্য ব্যক্ত করছেন। সীতা বিশ্বাসের লাউডস্পীকারের মতো তিনি বলতে শুরু করেছেন যে, এই খানসামা গ্রামের সর্ব্বাপেক্ষা নিকৃষ্ট পরিবার হচ্ছে চাটার্জ্জী বাড়ী। ওরা সবাই চরিত্রহীন। ওদের পাপের জন্যই এই গ্রামের অকল্যাণ অবশ্যম্ভাবী। কলেরা দেখা দেবে, বসন্ত দেখা দেবে, মড়কে গ্রাম শ্মশান হয়ে যাবে। অতএব···ইউরেকা ইউরেকা বলে চীৎকার করে না উঠলেও কুৎসা প্রচারের সহজ পন্থা আবিষ্কার করে দিয়ে সাধু ভক্তবৃন্দের চাওয়া মেটাতে শুরু করেছেন।······

পরিস্থিতি তখন অত্যন্ত গুরুতর আকার ধারণ করেছে। গ্রামে স্পষ্ট দুটি দল হয়ে গেছে। সীতা বিশ্বাসের দলের জনসংখ্যা অনেক—অনেক বেশী। আর চাণক্যের মতো সেই দলের কূটবুদ্ধি জোগাচ্ছে সেই ভস্মমাখা সাধু। নিত্য নতুন

নিন্দা প্রচারিত হচ্ছে কাজির বাগান থেকে। বারুদখানার মতো মারাত্মক হয়ে উঠেছে আবহাওয়া। এখন কোনোরকমে একটি দেশলাইয়ের কাঠি পড়লেই বিস্ফোরণ অনিবার্য্য!......

জানা গেল, পরিতোষ এবার আর সাপ্তাহিক নয়, প্রায় দৈনিক কন্‌ফিডেন্‌-শিয়াল রিপোর্ট পাঠাচ্ছেন। কেউ ছুটি ফিরে গেছে দিনাজপুরে এবং নিশ্চয়ই হারুণ-অল-রশীদের কৌতুকপূর্ণ গল্পগুলো বাণেশ্বরের কানে ঢেলে দিয়েছে অস্ট্রেলিয়ান মধু!

সময় হাতে নেই আর। তখনই বিশ্বেশ্বরবাবুর সঙ্গে পরামর্শ করে আমাদের কর্ম্মসূচী স্থির করে ফেললাম। আমাদের জন্য এই গ্রামের কারুর বা কোনো পরিবারের বিন্দুমাত্র ক্ষতি আমরা হতে দোব না। বিশেষ করে চাটার্জ্জী পরিবার আমাদের শুভাকাঙ্ক্ষী ও সুহৃদ। তাঁদের পারিবারিক মর্য্যাদা ক্ষুণ্ণ হতে দেওয়া অন্যায় হবে। কিন্তু প্রতিপক্ষ আমাদের বিরুদ্ধে কিভাবে অগ্রসর হচ্ছে বা কতখানি অগ্রসব হয়েছে, তার সঠিক বিবরণের খানিকটা পাওয়া যাবে পরিতোষের কনফিডেনশিয়াল রিপোর্টে। কারণ সে-ই আমাদের প্রধান শত্রু। শত্রুর গোপন দলিলে তার মনোভাব বোঝা যাবে। সুতরাং স্থির করা হলো যে, থানা থেকে পরিতোষের Deed Box-টা চুরি করে আনতে হবে। কন্‌ফিডেন্‌-শিয়াল রিপোর্টের ডায়েরীখানা ওর মধ্যেই থাকে। সেখানা সরিয়ে ফেলতে পারলে ব্যাটাকে নাকানি-চোবানি খাওয়ানো যাবে বেশ। আমরাও বুঝতে পারবো পরিস্থিতির গুরুত্ব।

সময় হাতে নেই আর। তাই বেরিয়ে পড়লাম নিঃশব্দে সেদিনই গভীর রাত্রে। বিশ্বেশ্বরবাবু ক্ষুদ্র একটা টর্চ্চ নিয়ে থানার বারান্দায় অপেক্ষা করতে লাগলেন। আমি প্রবেশ করলাম সন্তর্পণে বিড়ালের মতো সিপাইদের ঘরের খোলা জানালাপথে। ছয়জনের মধ্যে চারজন ছিল সে রাত্রে। এল সি রবি নেই, পরিতোষ সাধারণ সিপাইয়ের মতো তাকেও পাঠিয়েছেন টঙ্গুয়া গ্রামে ডিউটিতে।··· পরিতোষও অবশ্য ছিলেন না সেদিন। তাই যে নৈশ সান্ত্রী বারান্দায় স্তিমিত লণ্ঠন রেখে টেবিলের ওপর লম্বা হয়ে শুয়ে নাসিকা গর্জ্জন করে পাহারা দিয়ে থাকে, সে-ও আজ রেহাই পেয়ে একেবারে খাটে এসে আশ্রয় নিয়েছে। সুতরাং সাংঘাতিক ঝুঁকি নিতে হলো। ওদের পাশাপাশি বিছানো লোহার খাটে মশারির নীচে ঘুমোচ্ছে সিপাইরা, তার মাঝখান দিয়ে প্রায়

গা ঘেঁসে এগুতে হবে আমাকে। নিঃশ্বাস বন্ধ করে সীমাহীন সতর্কতার সঙ্গে বেড়ালের মতো এগিয়ে এসে থানার প্রধান কক্ষে প্রবেশ করলাম। বারান্দার দরজা আস্তে আস্তে খুলে দিতেই বিশ্বেশ্বরবাবু প্রবেশ করলেন। কিন্তু টর্চ্চ মাঝে মাঝে জ্বালিয়ে তন্ন তন্ন করে খুঁজে দেখা গেল, ব্যাটা Deed Box-টা সে রাত্রে আর থানায় রেখে যায়নি।···সুতরাং ব্যর্থকাম হয়ে ফিরে আসতে হলো বাসায়। সেই রাত্রেই সিদ্ধান্ত করে ফেললাম দু'জনে পরদিনই জেলা ম্যাজিস্ট্রেটকে চরমপত্র দেবো আমাদের খানসামা থেকে বদলি করবার দাবী জানিয়ে। অপেক্ষা করবো মাত্র সাতদিন। তারপরই আমরা আইনভঙ্গ করবো, থানায় হাজিরা দেবো না। কয়েক মাস কারাদণ্ড হয়ে গেলে আর ফিরে আসতে হবে না খানসামায়। হয়তো তাতে এখানকার উত্তাপ প্রশমিত হয়ে যাবে, চাটার্জ্জী পরিবারের মর্য্যাদা পুনরুদ্ধার হবে। আমাদেরই সঙ্গে ঘনিষ্ঠতার ফলে এমনি নিষ্কলঙ্ক পরিবারের অবমাননা আমাদেরই কর্ত্তব্য রোধ করা। আমরা চলে গেলে তা সম্ভব হবে।

কিন্তু কোনো জবাবই এল না আমাদের চরম পত্রের। সুতরাং চরম পন্থা গ্রহণ করতে হলো। এক হাটের দিনে আমরা আর গেলাম না থানায়, কালুবাবুর দোকানে নতুন স্যানিটারী ইন্‌সপেক্টার ভবানীপ্রসাদ রায় চৌধুরীর সঙ্গে গল্প করেই কাটিয়ে দিলাম নির্দ্ধারিত সময়। তাঁরই মুখে সংবাদ পাঠালাম বিলুর কাছে যে, আমরা খানসামা ত্যাগ না করলে তাদের কল্যাণ সাধন করতে পারবো না। ভবানীবাবু অবশ্য সহসা আইনভঙ্গ না করবারই অনুরোধ জানালেন। বললেন যে, তিনি সবে এসেছেন, পরিস্থিতিটা এখনও ভালো করে বুঝে উঠতে পারেননি। বললেন: কয়েকটা দিন অপেক্ষা করুন না। এর পর দারোগাকে কি করে সায়েস্তা করতে হয়, তা দেখিয়ে দিচ্ছি।

আমরা অবশ্য সেদিনই আইনভঙ্গ করেছিলাম। কিন্তু আমি স্থানান্তরিত হয়ে চলে যাবার পর এই ভবানীবাবুই পরিতোষ দারোগাকে যে কিভাবে সরকারী প্যাঁচ কষে নাকানি-চোবানি খাইয়ে শেষ পর্য্যন্ত অন্যত্র সরে পড়তে বাধ্য করেছিলেন, সে এক লোমহর্ষণকারী কৌতুককর ইতিবৃত্ত!······

সাড়ে ছটায় বাসায় ফিরে চা খাচ্ছি। এমন সময় দারোগার সরকারী পোশাক এঁটে অকস্মাৎ পরিতোষের আবির্ভাব!

বিশ্বেশ্বরবাবু বলে উঠলেন : আরে দারোগাবাবু যে! আসুন, আসুন—ওরে বাচ্চা, আর এক কাপ চা দিয়ে যা।

পরিতোষ বসলেন না, দরজার কাছে দাঁড়িয়েই দ্বিধাজড়িত কণ্ঠে বললেন : বি সি এল এ আইনের নির্দ্দিষ্ট ধারায় আমি আপনাদের গ্রেপ্তার করতে এসেছি।

বিশ্বেশ্বরবাবু টিপ্পনি কাটলেন : গ্রেপ্তার! গ্রেপ্তার তো আমরা হয়েই আছি। কিন্তু এস পি-র হুকুম কি এরই মধ্যে এসে গেল? পাঁচটায় থানায় যাইনি আর এখন—

এস পি-র হুকুম লাগবে কিসে?—ললাট কুঞ্চন করে প্রশ্ন করলেন পরিতোষ।

আমি জবাব দিলাম : তাই-ই তো হচ্ছে নিয়ম। রাজবন্দী আইন ভঙ্গ করলে স্পেশাল বার্ত্তাবহ মারফত সংবাদ পাঠাতে হয় এস পি-র কাছে। এস পি বললে তবে গ্রেপ্তার করে চালান দিতে হয়। দারোগা আগেই গ্রেপ্তার কবেন না—

পৌরুষে লাগলো ঘা। পরিতোষ বললেন : আইনের ব্যাখ্যা আপনাদের কাছে না শুনলেও চলবে। আমার কর্ত্তব্য সম্বন্ধে আমি বেশ সচেতন।

অবশ্যই, অবশ্যই।—বিশ্বেশ্বর আবার ঠাট্টা করলেন। তারপর হাত দু'খানা এগিয়ে দিয়ে বললেন : নিন, হাতকড়া লাগান, তারপর কোমরে দড়ি বাঁধুন, তারপর টেনে নিয়ে চলুন থানার বারান্দায়। তবেই তো বোঝা যাবে যে, খানসামা থানার দারোগা আমাদের গ্রেপ্তার করেছেন। খানসামা বন্দরের মূঢ় জনসাধারণ বুঝতে পারবে আপনার কত খ্যামতা!

এমন সময় চা হস্তে বাচ্চার প্রবেশ। সে অতশত তখনো বুঝতে পারেনি, পরিতোষ কাপটা না নেয়াতে সে ভদ্রতা করলো : খান্ ক্যানে, চা-টা ভালোই হছে।

আমি বললাম : দেখবেন আবার, বন্দী আসামীর বাড়ীর চা, বলা যায় না, কিছু মেশানোও থাকতে পারে।

বিশ্বেশ্বরবাবু হেসে উঠলেন, বললেন : বাচ্চা, ওটা তুই-ই খেয়ে ফ্যালগে। আমরা এখন গ্রেপ্তার হয়েছি। তাই থানায় যাচ্ছি। চলুন, দারোগাবাবু।

দারোগা'র সঙ্গে সঙ্গে থানার বারান্দায় এসে বসলাম। খুব স্টাইল করে পরিতোষ কয়েক পৃষ্ঠা রিপোর্ট লিখলেন বোধহয় সেদিন যথাসময়ে থানায় হাজিরা না দিয়ে, আইন ও শৃঙ্খলার ওপর প্রতিষ্ঠিত বৃটিশ গভর্নমেন্টের কোন্ পাকা ধানে

মই চালিয়ে দিয়েছি, তারই সালঙ্কার বিবরণী। ইংরেজী ভাষায় তিনি বরাবরই অক্সফোর্ডের এম এ; তাই তোবড়ানো গালে আরও কয়েকটা রেখা ফুটিয়ে ও তাম্বুল রসে কৃষ্ণবর্ণ গোটাকয়েক মুলো-দাঁত বার করে হঠাৎ জিজ্ঞেস করলেন: এ্যাবজর্ড্ বানানটা কি দ্বিজেনবাবু, 'be' না 've'?

বলে দিলাম।

লেখা শেষ করে দারোগাসুলভ গাম্ভীর্য্য প্রকাশ করে বললেন: আপনারা খেয়ে নিন। তারপর কোথায় থাকবেন, ঠিক বুঝতে পারছি না—

আমরা কিন্তু বেশ বুঝতে পারছি এবং আপনাকেও তা বুঝিয়ে দিচ্ছি।— বলতে লাগলেন বিশ্বেশ্বরবাবু: যেই মুহূর্ত্তে আমাদের গ্রেপ্তার করেছেন, সেই মুহূর্ত্তে আমাদের খাবার ও থাকবার ব্যবস্থা আপনাকেই করতে হবে। আমরা যে রাজঅতিথি এখন থেকে। আর আপনি সেই রাজার প্রতিনিধি।

কত করে পান আপনারা খাবার জন্য?

বাধা দিলাম: আপনার ঐ মোটা মোটা কেতাবে কিন্তু তা খুঁজে পাবেন না, দারোগাবাবু। ওতে আছে সাধারণ আসামীদের খাদ্যের জন্য বরাদ্দ তালিকা। আমরা যে ডেটিনিউ। আমাদের বরাদ্দ অনেক বেশী।

তাচ্ছিল্যভরে বলতে চেষ্টা করলেন পরিতোষ: 'এ' ক্লাস আসামীর বরাদ্দ যা, তাই পাবেন। আজ ওতেই চালিয়ে নিন, তারপর ঠাকুরগাঁ গিয়ে না-হয়—

মাপ করবেন স্যার—বাধা দিলেন বিশ্বেশ্বরবাবু: আইনকানুন আপনি যেমন জানেন, তেমনি আমরাও জানি। ঐ চালিয়ে নেবার ব্যাপারটা আর চলে না। এ্যাদ্দিন চলতো এবং চলছিল ও। কারণ এ্যাদ্দিন আমরা ছিলাম গভর্নরের বন্দী। দেখেননি, আমাদের ওপর সমস্ত হুকুমনামায় বয়ান থাকে—His Highness the Governor has been pleased…ইত্যাদি ইত্যাদি? আর এখন আমরা আপনার হাতের আসামী—His Exalted Highness the Officer-in-charge of Khansama Police Station! এখন আর চালাচালি নেই। যা পাওনা, কড়ায়গণ্ডায় হিসেব করে নোব। এক কাজ করুন, দু' দিস্তে ফুলকো লুচি আর আধসেরটাক মাংস আনাবার ব্যবস্থা করুন। সঙ্গে কিছু মিষ্টি। নইলে আমরা খাবো না আর আমাদের যা বলবার, তা বলবো কাল এস ডি ও-র কাছে।

রান্না তো আপনাদের হয়ে গেছে, বিশ্বেশ্বরবাবু—

আজ্ঞে হ্যাঁ, তা হয়ে গেছে এবং আমরা ঐ রান্নাকরা খাবার রাস্তায় ফেলে

দেবো। বিচারাধীন আসামীর খাবার ব্যবস্থা করতে আপনি বাধ্য।—স্পষ্ট জানালেন বিশ্বেশ্বরবাবু।

মহা হাঙ্গামায় পড়ে গেলেন দোর্দ্দণ্ড-প্রতাপ দারোগা পরিতোষ। কোথায় পাওয়া যাবে লুচি আর মাংস? রঘুর দোকানে তৈরী নানারকম মিষ্টি, লুচিও হয়তো হতে পারে। কিন্তু মাংস?…পরিতোষের বাংলা পাঁচ-মার্কা মুখখানা একেবারে পেঁচার মতো দেখাতে লাগলো।

অবশেষে হেসে বললেন বিশ্বেশ্বরবাবু: আচ্ছা থাক্, আমরা আমাদের চাকরের রান্নাই খাবো'খন। কিন্তু আজ রাত্রে কোথায় থাকবো আমরা?

আমিই জবাব দিলাম: কেন, থানার হাজতে? আসামী হয়ে কি আবার বাসায় গিয়ে আরাম করে শুতে চান নাকি বিশ্বেশ্বরবাবু?

ইতিমধ্যে সংবাদ রটে গেছে বোঝা গেল। দু'চারজন ভদ্রলোক এসে পড়েছেন,—ভবানীবাবু, কিশোরীবাবু, কুঞ্জলাল, ডাক্তার অমর গুপ্ত প্রভৃতি। এল সি রবির মনে কি হচ্ছে জানিনে। কারণ আমাদের চোখের দিকে চাইছে না সে। নীরবে দারোগার হুকুম তামিল করে একবার এনে দিচ্ছে P. R. B. (Police Regulations, Bengal) বইখানা, আবার এগিয়ে দিচ্ছে Deed Box-টা। ঘরের মধ্যে টেবিলে বসে কলম চালাচ্ছেন জমাদার কামাখ্যা মুখুজ্জে আর মাঝে মাঝে মুচকি হাসির আভায় তাঁর অধর দু'খানি প্রসারিত হয়েই আবার সঙ্কুচিত হচ্ছে। রসিক ব্যক্তি, কিন্তু বদরসিক পরিতোষ যে তাঁর বস্!……

কোথায় আমরা রাত্রিযাপন করবো, তা নিয়ে মহা সমস্যায় পড়লেন পরিতোষ। খাবার হাঙ্গামা চুকলো, কিন্তু শোবার?

আমি বললাম: আমাদের বিছানাপত্র সব আনিয়ে হাজতের মধ্যে মশারি টাঙিয়ে ভালো করে বিছানা করে দেবার ব্যবস্থা করুন দারোগাবাবু!

রবি!—হাঁক দিলেন পরিতোষ।

আজ্ঞে!—রবি এসে হাজির।

এঁদের দু'জনের বিছানা এনে হাজতের মধ্যে ভালো করে পেতে দাও। একটা সিপাইকে নাও।

রবি নিবেদন করলো: কিন্তু স্যার, হাজতে যে স্তূপীকৃত ডায়েরী ও অন্যান্য পুরোনো খাতা রয়েছে—

কেন রয়েছে ওখানে ?—পরিতোষ এতগুলো ভদ্রলোকের সামনে যেন দ্বিতীয় চাণক্যের মতো ভয়ে কম্পমান বাচালকে রক্তবর্ণ চক্ষু দেখাতে লাগলেন : হাজত কি গুদাম ? কে ওসব রেখেছে ওখানে ?

মনে হলো এর পরই বজ্রকণ্ঠে হুকুম হবে : উস্‌কো গৰ্দ্দান লাও।

কিন্তু ভীতসন্ত্রস্ত বাচাল মিনমিন করলো : আপনিই বলেছিলেন স্যার পুরোনো খাতাপত্র ওখানে সাজিয়ে রাখতে—

বলেছিলাম ? বেশ করেছিলাম—তৎক্ষণাৎ জবাব দিলেন পরিতোষ : কিন্তু এখন এঁদের শোবার ব্যবস্থা কি করা যেতে পারে ?

কথা বললেন ভবানীবাবু : ওরা না হয় ওঁদের বাসাতেই—

বলেন কি ?—ফিরে দাঁড়ালেন পরিতোষ : গ্রেপ্তারের পর নিজেদের বাসায় ?

তারপর বলা যায় না, যদি পালিয়ে যাই ?—যোগ করে দিলাম আমি।

কিন্তু পরিতোষের আস্ফালন বেশীক্ষণ স্থায়ী হলো না। প্রথমতঃ হাজতে স্তূপীকৃত খাতাপত্র, তারপর সমবেত ভদ্রলোকের অনুরোধ, তাই শেষ পর্য্যন্ত আমরা নিজেদের বিছানাতেই সে রাতটি কাটাবার হুকুম পেলাম। তবে বিশ্বেশ্বরবাবু যে ভয় লাগিয়ে দিয়েছিলেন, তাই পরিতোষ তাঁর এলাকার দিকে দিকে জরুরী হুকুম পাঠিয়ে দিলেন। দু'তিন ঘণ্টার মধ্যেই এসে হাজির হলো দশ-বারোজন চৌকিদার আর চারজন দফাদার। সেই সঙ্গে রবিসহ জনচারেক কনেস্টবল সারা রাত আমাদের পাহারা দেবার জন্য মোতায়েন হলো। মাঝে দু'বার এসে পরিতোষ আবার দেখে গেলেন প্রহরীগুলো কুম্ভকর্ণ বনে গেছে কিনা এবং শিকার দুটি খোলাদ্বার খাঁচায় দুশ্চিন্তায় ছটফট করছে কিনা !······

ছটফট করিনি বটে, তবে অনেক রাত অবধি জেগে ছিলাম আমি। পাশের ঘরে বিশ্বেশ্বরবাবু ঘুমিয়ে পড়েছেন যখন বুঝতে পারলাম, বাচ্চাকে তখন বললাম এক কাপ চা করে আনতে।

এই যে আমাদের চাকর ও রাঁধুনী, এই দেশীয় বাহে, বাচ্চা বর্ম্মণ, খানসামা গ্রামেই যার সঙ্গে প্রথম দেখা এবং পরবর্ত্তী জীবনে যার সঙ্গে দ্বিতীয় বার সাক্ষাতের আদৌ সম্ভাবনা নেই, আমাদের গোপন ক্রিয়াকাণ্ডে এই নিরক্ষর লোকটাই কি কম সাহায্য করেছে ! যখন যেখানে পাঠিয়েছি খবর দিয়ে বা পত্র দিয়ে, শুধু বিনা দ্বিধায় নয়, হাসিমুখে তৎক্ষণাৎ বেরিয়ে গেছে। কোনো প্রশ্ন করেনি, কোনো ঔৎসুক্য প্রকাশ করেনি। আমার বার্ত্তাবহ হয়ে কাজ

করা যে কতখানি বিপজ্জনক, তা সে প্রথম প্রথম না বুঝলেও পরে অনেকখানিই উপলব্ধি করতে পেরেছিল। কিন্তু আশ্চর্য্য, তাতে ভয় না পেয়ে বরং কাজ করবার আগ্রহ ও উৎসাহ আরও বেড়ে গেল। মাঝে মাঝে আমরাই পরিহাস করতাম : ধরা পড়লে তোর কিন্তু দশ বচ্ছর জেল হয়ে যাবে, বুঝলি ?

এই বাচ্চাকে দেখে আমার বছিরদ্দির কথা মনে পড়তো। খানসামার বাচ্চার মধ্যে কেয়টখালীর বছিরদ্দির প্রতিবিম্ব দেখতে পেয়েছিলাম।......

যদিও নিশ্চিতভাবে সে জানে যে, কাল সকালে আমরা দু'জন যাবো ঠাকুরগাঁয়ে, হয়তো আর এখানে ফিরে আসবো না, জীবনে হয়তো আর ওর সঙ্গে দেখা হবে না, তবুও সে আমাদের ত্যাগ করেনি। বলেছিলাম, চাল ডাল তেল নুন মশলা যা অবশিষ্ট আছে, তা নিয়ে বাড়ী চলে যেতে, যায়নি। কাল সকালবেলায় আমাদের বিদায় দিয়ে তবে যাবে, যদিও বার বারই বলছে বাচ্চা যে, আমরা আবার এই খানসামাতেই ঘুরে আসবো।

চা নিয়ে আসতেই বাচ্চার হাতে একখানা ভাঁজ-করা চিঠি দিয়ে দিলাম এবং যে করে হোক, ওখানা বিলুর হাতে পৌঁছে দিয়ে আসতে বললাম। ঐ পাহারাওয়ালারা জানে যে আসামী দু'জন, ঐ চাকর ব্যাটা কিছু নয়। সুতরাং কিছু নয় যে ব্যাটা, তাকে কেন পাহারা দেবে, তাকে কেন বাইরে যেতে দেবে না, তেমনি কোনো হুকুম নেই দারোগা সাহেবের। সুতরাং—

ভোরবেলা জাগাতে এসে বাচ্চা পত্রের জবাব লেখা চিরকুটখানা হাতে গুঁজে দিয়ে গেল।

সকালবেলায় রঘুপদর দোকানের ফুলকো লুচি, আলুর দম এবং সত্যসত্যই মাংসের কোর্ম্মা দিয়ে ভুঁড়িভোজন করবার পর শোভাযাত্রা করে রওনা হলাম আমরা গরুর গাড়ীতে চব্বিশ মাইল দূরে ঠাকুরগাঁ মহকুমা শহরের উদ্দেশ্যে। প্রথম গাড়ীতে আমাদের মালপত্র আর একজন সিপাই, দ্বিতীয় গাড়ীতে বিশ্বেশ্বর-বাবু ও আমি, তৃতীয়টিতে আর একজন সিপাই ও জমাদার কামাখ্যাবাবু। দু'চারজন ভদ্রলোক এলেন যেন সি-অফ্ করতে। যেন আমরা চলেছি সদলবলে ওয়ালটেয়ারে বা মুসৌরীতে কিংবা হনলুলুতে মধুচন্দ্র যাপন করবার জন্য !......

আমাদের মধুচন্দ্র আইনদুরন্ত পরিতোষকে কী ভাবে অর্দ্ধচন্দ্র দিয়েছিল, সেই কাহিনীই বলছি পরবর্ত্তী অধ্যায়ে।

## তেইশ

সন্ধ্যার পর এসে পৌঁছোলাম ঠাকুরগাঁয়ে। কোতোয়ালীতে গিয়ে উঠলাম শোভাযাত্রা করে। অফিসার ইন চার্জ্জ বাসায় ছিলেন, সংবাদ পাঠানো হলো।

কিন্তু কাগজপত্র উলটে-পালটে দেখে বিস্ময়ভরা কণ্ঠে প্রশ্ন করলেন রতীশবাবু: এস পি-র অর্ডারটা কোথায় ?

আমতা আমতা করলেন কামাখ্যাবাবু : দারোগাবাবু বলেছেন যে, এতে আর এস পি-র হুকুম দরকার হয় না—

কি বললেন, রতাশবাবুর ভ্রূ কুঞ্চিত হলো : এস পি-র হুকুম দরকার হয় না, হুকুম দেবার মালিক খানসামা থানার দারোগা ? কি অপরাধ করেছিলেন এঁরা ?

কামাখ্যাবাবু জবাব দিলেন : এঁরা কাল বিকেলে থানায় হাজিরা দিতে যাননি—

কোথায় গিয়েছিলেন ?

কোথাও না, নিজেদের কোয়ার্টার্সেই বসেছিলেন—

ব্যস ! ধমকে উঠলেন রতীশবাবু : তাতেই মহাভারত অশুদ্ধ হয়ে গেল ? আইনভঙ্গ হয়ে গেল ?

কামাখ্যাবাবু কি বলতে যাচ্ছিলেন, কিন্তু রতীশবাবু তখন রীতিমতো ক্ষেপে গেছেন : এস পি-র হুকুম ছাড়া ওর বাবাও যে ডেটিনিউদের এ্যারেস্ট করতে পারে না, সে সংবাদ কি তিনি রাখেন ? আপনিও তো এতকালের চাকুরে, আপনি বলে দিতে পারেননি দারোগাকে ?

কামাখ্যাবাবু বললেন : জমাদারের কথা শুনবেন কেন দারোগাবাবু ? আমরা সব সেকেলে লোক—

বেশ, ভালোই করেছেন। এবার ঠ্যালা সামলাবেন।—বললেন রতীশবাবু : এস পি-র হুকুম ছাড়া ডেটিনিউদের আমি ভার নিতে পারবো না। থানার হাজতে আমি ওঁদের রাখতে পারবো না। ওঁরা থাকবেন সম্পূর্ণ আপনার দায়িত্বে কাল কোর্টে যাওয়া পর্য্যন্ত। তারপর এস ডি ও যা বলেন, তাই হবে।

কামাখ্যার মাথায় একেবারে আকাশ ভেঙ্গে পড়লো। বললেন : বলেন কি স্যার ? ওঁদের ভার আমি নেবো কি করে ? ওঁরা খাবেন কি আজ রাত্রে ?

আমার ওপর দারোগাবাবুর হুকুম ছিল শুধু আপনার হেপাজতে পৌঁছে দেওয়া—

তা তো এনেছেন—জবাব দিলেন রতীশবাবু: কিন্তু আপনার দারোগার হুকুম আমার ওপব চলে না। তাই আমি ওঁদের হেপাজতে নিলাম না, বুঝলেন? আর ওঁদের কাল কোর্টে যাবার আগে পর্য্যন্ত খাবার দাবার সমস্ত ব্যবস্থা আপনাকেই করতে হবে, বুঝলেন?

বুঝতে সবই পারছিলেন জমাদার এবং আমরাও অবস্থাটা বুঝে বেশ কৌতুক অনুভব করছিলাম। দেখা যাক, কোথাকার জল কোথায় গিয়ে দাঁড়ায়।······

রতীশবাবু ঠাকুরগাঁ মহকুমা শহরের কোতোয়ালীর কনফারম্‌ড্‌ দারোগা আর পরিতোষ খানসামা গ্রামের অফিসিয়েটিং অফিসার-ইন চার্জ্জ। সুতরাং পরিতোষের মতো ফড়িংকে থোড়াই কেয়ার করেন রতীশবাবু। ফস্ করে ডায়েরী বইখানা টেনে নিয়ে কার্ব্বন ঢুকিয়ে দিয়ে খস্ খস্ করে পেন্সিল চালালেন কিছুক্ষণ, তারপর কামাখ্যাবাবুকে বললেন: আমি লিখে দিলাম যে, আপনি এসেছিলেন দু'জন ডেটিনিউকে নিয়ে, কিন্তু এস পি-র কোনো অর্ডার না থাকাতে আমি রিসিভ করলাম না। বুঝলেন?

বলে আর অপেক্ষা করলেন না রতীশবাবু। গট গট করে আমাদের পাশ দিয়ে বাসার দিকে প্রস্থান করলেন। বারান্দায় স্তূপীকৃত মালপত্রের পাশে বসে বসে আমরা ঝড়ের গতি নিরীক্ষণ করছিলাম।

প্রাণ বাঁচাবার জন্যই কামাখ্যা এসে আমাদের হাতে ধরে পড়লেন ও পরামর্শ ভিক্ষা করলেন। পরিতোষের উপর আমাদের শত ক্রোধ থাকলেও কামাখ্যা মুখুজ্জের সঙ্গে আমাদের কোনো ঝগড়াঝাটি হয়নি। পরিতোষিণী মারফত আমার নামে যেসব কুৎসা খানসামা গ্রামে রটেছে, তাতে জমাদার-গৃহিণীর কোনো উৎসাহ ছিল না। তাই সুপরামর্শই দিলাম আমরা এবং দোকানের পরোটা আর তরকারি খেয়ে শান্ত ও সুবোধ বালকের মতোই কোতোয়ালীর বারান্দায় বিছানা বিছিয়ে শুয়ে পড়লাম।

পরদিন কোর্টের পুলিশ অফিসে আমাদের নিয়ে যেতেই একেবারে তেলে-বেগুনে জ্বলে উঠলেন কোর্ট ইন্‌সপেক্টার: অ্যাঁ! এস পি-র অর্ডার নেই। মামলা করবো কি আমি পরিতোষের হুকুমে?

আবার মিনমিন করতে চেষ্টা করলেন কামাখ্যা জমাদার : কি করবো স্যার, দারোগাবাবু বলে দিলেন, রাজবন্দীরা আইন ভঙ্গ করলে তিনিই নাকি গ্রেপ্তার করতে পারেন—

আইন!—কড়া প্রশ্ন করলেন বৃদ্ধ ইন্‌সপেক্টার : আইন তো বি সি এল এ্যাক্ট। সেই আইনের কয়েকটি ধারায় প্রদত্ত ক্ষমতাবলে গভর্নমেন্ট রাজবন্দীর ওপর যেসব হুকুমজারী করেছেন, দারোগার কাজ হচ্ছে শুধু দেখা যে, রাজবন্দী সেগুলো যথাযথভাবে পালন করছেন কিনা। যদি না করেন, তাহলে সে শুধু এস পি-কে জানাবে সেই ঘটনা এবং এস পি যদি বলেন এ্যারেস্ট করে মামলা করতে, তাহলে দারোগা সেই হুকুমমতো কাজ করে যাবে। কেন, আপনি জানেন না এসব ?

জানি স্যার, কিন্তু আমি জমাদার, আমার কথা দারোগাবাবু—

দারোগাবাবু!—গর্জ্জন করে উঠলেন ইন্‌সপেক্টার : এবার যেন সামলায় ঠ্যালা আপনার দারোগাবাবু।

তারপর আমাদের জিজ্ঞেস করলেন : আপনাদের খাওয়া-দাওয়া হয়েছে ? রাত্রে কোনো কষ্ট হয়নি তো ?

দেখলাম কামাখ্যা জমাদার অত্যন্ত সকরুণভাবে আমাদের দিকে যেভাবে তাকিয়ে রয়েছেন, তার অর্থ হচ্ছে : আমার গর্দ্দানটা দয়া করে এইবারটি বাঁচিয়ে দিন। তাই দয়া করে আমরা তার গর্দ্দানটা বাঁচিয়েই দিলাম তখনকার মতো। বললাম : না, আমাদের বিশেষ কোনো অসুবিধে হয়নি।

তারপর আমাদের যেতে হলো আদালতে। আমীনুল্লা বসে আছেন গম্ভীর মুখে।

ইন্‌সপেক্টারের বক্তব্য শুনে এস পি-র অর্ডার পত্রখানা চাইলেন আমীনুল্লা। প্রত্যুত্তরে ইন্‌সপেক্টার আর একবার পরিতোষ দারোগার শ্রাদ্ধ করলেন। এদিকে আমরা যে এসে গেছি আমাদের লট-বহর নিয়ে! তাই উপায় না দেখে এস ডি ও বললেন : ডি এম-কে ( ডিস্ট্রীক্ট ম্যাজিস্ট্রেটকে ) সংবাদ জানাতে একজন স্পেশ্যাল মেসেঞ্জার পাঠিয়ে। তারপর জিজ্ঞেস করলেন : কিন্তু থাকবেন কোথায় ? জেলে ডেটিনিউদের থাকবার পৃথক ব্যবস্থা কোথায় ? আর এঁদের খাবার ব্যবস্থাই বা কি করে হবে ?

ইন্‌সপেক্টার নিবেদন করলেন : আমার ঠাকুরটাকে না হয় ক'দিন দিয়ে

দেবো ওঁদের রান্না করে দিয়ে আসবার জন্য। কিন্তু ওঁরা থাকবেন কোথায়? ফিমেল ওয়ার্ডে যে দুটো মেয়ে-আসামী আছে। ও দুটো না থাকলে বরং—

আমীনুল্লা জিজ্ঞেস করলেন: কি কেস্ ওদের?

দুটোই হোটেল থেকে খাবার চুরির মামলা—

ওদের জামিন দিয়ে দিচ্ছি। ঐ ফিমেল ওয়ার্ডে এঁদের থাকবার ব্যবস্থা করে দিন।

হুকুম মতো কাজ হলো। সাব জেলের ফিমেল ওয়ার্ডে এসে আমরা দু'জন প্রাণভরে হাসতে লাগলাম। বিশ্বেশ্বরবাবু বললেন: দাঁড়ান না, ক্লাইমেক্সটা এখনো বাকি আছে। পরিতোষের দুর্দ্দশাটা একবার দেখুন না কি হয়!

বিকেলের দিকে রোজকার মতো জেল পরিদর্শনে এসে আমীনুল্লা সোজা আমাদের ওয়ার্ডে চলে এলেন, আমাদের খাবার ও থাকবার ব্যবস্থার তদারক করলেন, তারপর জিজ্ঞেস করলেন: ব্যাপার কি, আপনারা থানায় হাজিরা দিলেন না কেন?

সুযোগ পাওয়া গেল। বিশ্বেশ্বরবাবু অগ্রণী হয়ে পরিতোষের কীর্ত্তিকলাপ সব বললেন বিস্তৃতভাবে। শেষ দিকে মন্তব্য করলেন: এই ভদ্রলোকের প্রস্তাবিত বিয়ে নিয়ে ওখানকার আবহাওয়া এমনি করে তুলেছেন দারোগাবাবু যে, চাটার্জ্জী পরিবারের মানমর্য্যাদা যাবার জোগাড় হয়ে উঠেছে। নিরপরাধের এমনি অবমাননা আমাদের উপস্থিতিতে বাড়তে পারে বলেই আমরা সরকারী আদেশ অমান্য করেছি জেল খেটে অন্যত্র বদলি হবার উদ্দেশ্যে।

প্রশ্ন করলেন আমীনুল্লা: কিন্তু বিয়ের কথা নিয়ে গোলমাল কেন হবে?

পরিতোষ দারোগাই এর জবাব দিতে পারে।—বললেন বিশ্বেশ্বরবাবু।

All right, the Officer-in-charge will have to suffer the consequence!—বলে চলে গেলেন এস ডি ও।

দিন সাতেক পর একদিন এসে জানালেন আমীনুল্লা: ডি এম-এর চিঠি এসে গেছে। গভর্নমেন্ট মামলা করবেন না and you will have to go back to Khansama again, আর আপনাদের অন্যত্র বদলি করার প্রস্তাবও তিনি গভর্নমেন্টের কাছে পাঠিয়ে দিয়েছেন।

আমি বললাম: কিন্তু আমরা যে আর খানসামায় ফিরে যেতে চাইনে।

আমীনুল্লা বললেন: গভর্নমেন্টের পরবর্ত্তী আদেশ না আসা পর্য্যন্ত দেখছি

আপনাদের ওখানেই থাকতে হবে। কিন্তু বিয়েটা আপনি করে ফেলুন না, তাহলেই তো সব হাঙ্গামা চুকে যায়।

জবাব দিলাম: বিয়ে করবো ঠিকই, তবে ছাড়া পাবার পরে। নিন্দার ভয়ে বিয়েটা এখুনি করবো কেন?

That's upto you, gentleman—বলে চলে গেলেন আমীনুল্লা।

সেদিনই রাত্রে আহারের পর আবার রওনা হলো আমাদের কনভয়—এবার তিনখানা গরুর গাড়ীতে আমাদের যাবতীয় মালপত্র আর দু'জন সিপাই এবং চতুর্থ খানায় আমরা দু'জন। পরদিন খানসামা থানার কম্পাউণ্ডে এসে প্রবেশ করলাম যখন, তখন বেলা এগারোটা বেজে গেছে।

পরিতোষ বাড়ী থেকে একেবারে ছুটে এসে কলরব করে আমাদের অভ্যর্থনা জানালেন: আসুন, আসুন। দরওয়াজা, দু'খানা চেয়ার দাও।—ইস, দ্বিজেনবাবুর চেহারাটা তো বড্ড খারাপ দেখছি। অসুখ হয়েছিল বুঝি?

আমি কিছু বলবার পূর্ব্বেই বিশ্বেশ্বরবাবু বললেন: কেমন স্যার, এস পি-র হুকুম ছাড়াই বলে আপনি আমাদের চালান দিতে পারেন? আপনার কর্ত্তব্য সম্বন্ধে আপনি নাকি খুব সচেতন? এবার কী হলো?

মহাদুঃখে একেবারে ভেঙ্গে পড়লেন পরিতোষ: আর কি হলো। আপনারা চলে যাবার পরদিনই বাণেশ্বর এসে হাজির আপনাদের জন্য কতকগুলো বাসন-কোসন, হারিকেন ইত্যাদি নিয়ে। আপনাদের না দেখেই তো তেলেবেগুনে চটে গেলেন। বললেন, কার কথায় তুমি ওঁদের চালান দিলে? এতগুলো টাকা যে বৃথা হলো, তার জন্য দায়ী হবে কে? স্পষ্ট বলে গেলেন, সমস্ত ব্যয় আমার মাইনে থেকে instalment-এ কেটে নেওয়া হবে। কীই-বা পাই—

বিশ্বেশ্বরবাবু হেসে উঠলেন। পরিতোষ বলতে লাগলেন: আরে, মশাই, আমার ঘোড়াটা আবার কাল মরে গেছে। কী কুক্ষণেই যে আপনাদের পাঠিয়েছিলাম! কতগুলো টাকা দণ্ড গেল।

তাড়াতাড়ি স্নান সেরে রঘুর দোকানে খেতে যাবার কথা বলতেই পরিতোষ বাধা দিয়ে বললেন: না, না, তা কি হয়?—সে হবে না। আমি রান্না করিয়ে রেখেছি আমার বাড়ীতে। শালী নয়, গিন্নি আজ স্বয়ং রান্না করেছেন। দুটো ডাল-ভাত এ বেলাটা আমার ওখানেই—তারপর আমি আপনাদের পুরানো চাকর বাচ্চাকে খবর পাঠাচ্ছি।—

*　　*　　*

বিজয়ীর উল্লাস নিয়ে ফিরে এসেছি আবার খানসামায়। নিন্দুকদের গালে ফিরিয়ে দিয়েছি চপেটাঘাত দ্বিগুণ জোরে। আঙুলগুলো গালে ফুটে উঠলো বুঝি!···ফিরেই যখন এলাম, তখন আর কালহরণের প্রয়োজন কি? গোপন যোগাযোগগুলো আবার স্থাপিত হলো, বাড়ীর পেছন দিককার বেড়া আবার সাবধানে খুলে সন্তর্পণে শুরু হলো আমার নৈশ অভিযান এবং বিলুর সঙ্গে পরামর্শ করে স্থির হলো, একদিন রাত্রে চলে যাবো ছ' মাইল দূরে বীরগঞ্জে, বীরগঞ্জ থানায় অন্তরীণ রাজবন্দীদের সঙ্গে যোগাযোগ স্থাপন করে আসবো।

এই দুঃসাহসিক কার্য্যে যাঁর সক্রিয় সাহায্য পেয়েছিলাম, একেবারে দলীয় সহকর্ম্মির মতো, সরকারী চাকুরে হয়েও সে যুগে সাংঘাতিক ঝুঁকি নিয়ে যিনি সেই নৈশকালীন অভিযানে আমার মতো মারাত্মক রাজবন্দীকে সর্ব্বতোভাবে দেখিয়েছিলেন নিবিড় সহানুভূতি, তিনি হচ্ছেন বীরগঞ্জের স্যানিটারী ইন্‌সপেক্টার সত্য বন্দ্যোপাধ্যায়। সত্যবাবুর নাম বলতে গেলেই সঙ্গে সঙ্গে গভীর শ্রদ্ধায় উল্লেখ করতে হয় তাঁর স্ত্রী রাণীবৌদির কথা। আরো দশটা পরিবারের মতোই ছেলেমেয়ে পরিবৃত মধ্যবিত্ত সংসার। এর আগে মাত্র দু'একবার খানসামায় আমার সঙ্গে দেখা হয়েছে সত্যবাবুর ও রাণীবৌদির। কোনো আত্মীয়তা নেই আমার সঙ্গে। খানসামার চাটার্জ্জী পরিবারের সঙ্গে কোন্ লতাপাতায় সম্পর্ক আছে বলে শুনেছি। মাঝে মাঝেই খানসামায় আসতেন তাঁরা। কিছু আলাপ হয়েছে তাঁদের দু'জনের সঙ্গেই। কিন্তু ঐ সাধারণ মধ্যবিত্ত ঘরের মহিলাটির অন্তরে যে মমতার ঐশ্বর্য্যের সম্ভার দেখেছি, বিপ্লবীর প্রতি স্নেহ ও দরদের যে ফল্গুধারা প্রবাহিত হতে দেখেছি, তার তুলনা নেই।···

অচেনাকে কি করে পরিচয়ের বন্ধনে আবদ্ধ করতে হয়, পরিচিতকে কি করে তুলতে হয় অন্তরঙ্গ বন্ধু, অমলিন প্রীতি ও নীরবকুণ্ঠ সৌহার্দ্দ্যে কি করে বন্ধুকে করে তুলতে হয় আত্মীয়াধিক আপন, এর আর্ট কোনো শ্রম স্বীকার করে শিখতে হয়নি রাণীবৌদিকে। স্বতঃস্ফূর্ত নায়েগ্রার মতোই রাণীবৌদির মায়াপ্রবণ অন্তর থেকে অফুরন্তভাবে উৎসারিত হয়ে পড়তো বিপ্লবীর প্রতি নিরবচ্ছিন্ন দরদ!······

রাণীবৌদির মতো আত্মত্যাগিনী মহিয়সী নারী ও লক্ষ্মীস্বরূপিনী গৃহিণী আজো কোথাও দেখিনি আমি, শ্রদ্ধাবনত চিত্তে তা স্বীকার করি। তাঁর সেই

ঘর-ফাটানো উচ্চ হাসির রেশ আজো যেন আমার কানে লেগে রয়েছে স্রোতস্বিনীর কলধ্বনির মতো।······

আত্রাই নদী তখন শীর্ণকায়া। হেঁটেই পার হয়ে বিলু ও আমি যখন বীরগঞ্জের রাস্তায় পড়লাম, রাত তখন বারোটা বেজে গেছে। আগেই সংবাদ দেওয়া ছিল, তাই জানালার কাছে গিয়ে সাঙ্কেতিক শব্দ করতেই সত্যবাবু দরজা খুলে দিলেন। রাণীবৌদি এগিয়ে এলেন। যেমনি রাজরাণীর মতো চেহারা, তেমনি মিষ্টভাষিণী। সত্যবাবু সতর্ক করে দিলেন, তিনি যেন না হাসেন।

কারণ জেনেও জিজ্ঞেস করলাম : কারণ ?

সত্যবাবু জবাব দিলেন : কারণ ওঁর হাসি ইন্‌সপেক্টার আজিজুর রহমান পর্য্যন্ত শুনতে পান।

হাসতে গিয়ে নিজেই মুখে হাত চাপা দিলেন রাণীবৌদি।

কিন্তু সংবাদ যা পাওয়া গেল সত্যবাবুর কাছে, তা খুব আশাপ্রদ নয়। ঐদিনই সন্ধ্যার পর এসেছে এক ডাকাতি ও নরহত্যার সংবাদ। ইন্‌সপেক্টার আজিজুর রহমান বড় দারোগাসহ গেছেন সেখানে। একজন ডাকাতকে নাকি ধরে রেখেছে গ্রামবাসীরা, আর-একজনকে নাকি চিনতে পারা গেছে। সুতরাং থানায় খুব সোরগোল। সিপাইরা সবাই আসামীদের প্রতীক্ষা করছে। দরওয়াজা আর টেবিলের ওপর লম্বা হয়ে নাক ডাকাবার অবসর পায়নি। টেবিলে বসে এল সি খাতাপত্তর লিখছেন। ডেটিনিউবাবুদের বাড়ীর পেছনেই প্রধান রাস্তা, সেই রাস্তা দিয়েই আসবেন সদলবলে ইন্‌সপেক্টার আর আসামী। তবুও একবার গিয়েছিলেন সত্যবাবু বেড়াবার অছিলায়। কিন্তু আবহাওয়া খুব অনুকূল মনে হয়নি তাঁর।

কাজেকাজেই নিঃশব্দে ও নিশ্চিন্তে ডেটিনিউবাবুদের কোয়ার্টারে প্রবেশ করা সম্ভব নয়। ফিরেই যেতে হবে খানসামায় ব্যর্থকাম হয়ে।

কথায় কথায় প্রায় আড়াইটে হয়ে গেল। তাই আর কালবিলম্ব না করে উঠে পড়লাম।

রাণীবৌদি ছাড়লেন না, চা ও দু'খানা বিস্কুট খেতে হলো। বিদায় নেবার সময় খোলা দরজায় অন্ধকারে এসে দাঁড়ালেন।

বললাম : চলি রাণীবৌদি।

অকস্মাৎ তাঁর কণ্ঠে ভয়ের আভাস পেলাম : আপনি চলে এসেছেন এতদূর,

এর মধ্যে দারোগা যদি আপনার খোঁজে আপনাদের কোয়ার্টারে গিয়ে থাকেন ?

হেসে বললাম : ধরা পড়ে যাবো এবং এবার পরিতোষ গতবারের অপমানের প্রতিশোধ নিয়ে ছাড়বে।

বিলুর পশ্চাতে এগিয়ে চললাম। আবার শোনা গেল রাণীবৌদির কণ্ঠ : আর একদিন তো আর আসতেও বলতে পারিনে। তার চাইতে বিয়েটা তাড়াতাড়ি করে ফেলুন, গভর্নমেন্ট ছেড়ে দেবে আর এখানে আসতে পারবেন দিনের বেলাতেই খুকুকে নিয়ে জামাইয়ের মতো।

দেখা যাক্।—বলে দ্রুত রওনা হলাম।

তবু আব একবার বাধা পেলাম। রাণীবৌদি বললেন : আকাশে খুব মেঘ দেখা যাচ্ছে। বৃষ্টি যদি হয় ?

তাহলে ভিজতে হবে। কিন্তু তবুও আপনার এখানে ঘুমোবার উপায় নেই রাণীবৌদি।

তারপর এগিয়ে চললাম আর কোনোদিকে দৃক্‌পাত না করে। আমি জানি, যদি পেছনে ফিরে চাইতাম আর সেই নিবিড় অন্ধকারে দেখতে পাওয়া যেত, তাহলে মুগ্ধ হয়ে দেখতে পারতাম বাংলার বিপ্লবীদের রোরুদ্যমানা মায়েদের একটি প্রস্তরমূর্ত্তি, অপরিসীম ব্যথা ও বেদনার একটি সজল প্রতিচ্ছবি !……

মিথ্যে বলেননি রাণীবৌদি। একটু পরই মুষলধারে বর্ষণ শুরু হয়ে গেল। হাতে আমার বড় টর্চ্চ ছিল, নিবিড় অন্ধকারে প্রবল বর্ষণের মধ্যে তার আলো মনে হতে লাগলো জোনাকির চকমকি। একটু পরে বৃষ্টির জল ঢুকে তাও গেল নিবে। অথচ দেরী করবার উপায় নেই। রাস্তায়ই ভোর হয়ে গেলে ধরা পড়ে যাবো। তাই সেই আকাশ-ভাঙ্গা বর্ষণের মধ্যেই যত দ্রুত সম্ভব পা চালাতে লাগলাম।

একেবারে মেঠো সড়ক। কোথাও খোয়া বা ইটের নামগন্ধ নেই। শুধু যেখানে সড়কের নীচে দিয়ে জল নিষ্কাশনের ইটের তৈরী নালী, সেখানটাতেই পায়ের তলায় দু'চারটে খোয়ার অস্তিত্ব টের পাচ্ছিলাম। তাছাড়া, একটানা মাটি। শুধু রক্ষা যে, মাটিতে বালির অংশই বেশী। বেলে মাটি না হয়ে যদি আঁঠালো মাটি হতো, তাহলে খানসামা পৌঁছুতে রীতিমতো রোদ উঠে যাবার ভয় ছিল। কিন্তু বেলে মাটি হলে কি হবে, গরুর গাড়ীর চাকার চাপে একেবারে

এবড়ো-থেবড়ো হয়ে আছে আর দু'ধারে গরুর গাড়ীর চাকায় তৈরী খাল। কতবার যে সেই খালের মধ্যে পা পড়তে লাগলো ঠিক নেই।

জুতো খুলে পকেটে ভরে নিয়েছি, হাঁটুর অনেক ওপরে কাপড় তুলে কষে বেঁধে নিয়েছি, তবুও কর্দ্দমাক্ত জল যেন মাথা পর্য্যন্ত উঠে এসেছে। পথ কোথাও এগিয়ে গেছে খোলা মাঠের মধ্য দিয়ে, কোথাও পথের ধারে ছোট ছোট ঝোপঝাপ, কোথাও-বা বিস্তৃত বৃক্ষের শাখাপ্রশাখার নীচে দিয়ে তার গতি। এখানে এলেই মনে হয় যেন পাতালের অন্ধকারে প্রবেশ করেছি। দু'হাত সম্মুখে বিলুকে দেখা দূরের কথা, নিজের হাত পর্য্যন্ত ঠাওর করা যায় না। আমার অসহায় অবস্থা দেখে মাঝে মাঝেই সে হাত ধরে নিয়ে চলতে লাগলো।

বাতাস নেই এক ফোঁটাও, শুধু আকাশ একেবারে ভেঙ্গে পড়েছে, মোটা ও ভারী বৃষ্টির ফোঁটাগুলি শরীরে রীতিমতো বিদ্ধ হতে লাগলো। মাঝে মাঝে বিদ্যুতের ঝলকানিতে চোখে ধাঁধা লাগলেও বেশ বুঝতে পারছিলাম এত বর্ষণেও মেঘের স্তূপ আদৌ হালকা হচ্ছে না।

অর্থাৎ বর্ষণ চলবেই, চলবেই। আমরাও চলছি, শুধু চলছি। একটিমাত্র সড়ক, সুতরাং নিশানা হারিয়ে যাবার আশঙ্কা নেই। তবে একটা বিষয়ে আমরা নিশ্চিন্ত যে, এই প্রলয় রাত্রে পথে কারুর সঙ্গে দেখা হয়ে যাবার ভয় নেই। আর শ্রীমান্ পরিতোষও শেষ রাত্রির ঠাণ্ডায় চাদর ভালো করে মুড়ি দিয়েই নাক ডাকাচ্ছেন, ডেটিনিউ বাবুদের বাসার প্রতি নজর হানবার উৎসাহ নেই।

বিশ্বচরাচরে তখন জাগ্রত বোধহয় শুধু আমরা দুটি দুঃসাহসিক পথিক!......

তথাপি সদর পথে আত্রাই নদী পার হবার ঝুঁকি নেওয়া সঙ্গত নয় বলে বিলু অন্য জায়গায় নিয়ে এল। সেখানে নদীতে গলা জল!...এপারে খানসামায় এসে যখন উঠলাম, পূবের আকাশ তখন ধূসর হয়ে উঠেছে!

ওদিকে আমরা আবার বিজয়গর্ব্বে খানসামায় ফিরে আসবার পর থেকেই পদাহত ফণীর মতো নিন্দুকের দল ফোঁস্ ফোঁস্ করে উঠলো। সাধুর কারখানা থেকে খানসামা বন্দরে বেরিয়ে আসতে লাগলো নিত্য নতুন রকমের নিন্দাবাদ ফোর্ড মোটরের মতো। অবস্থা এমনি সঙ্গীন হয়ে দাঁড়ালো যে, মনে হলো যে কোনো মুহূর্ত্তে একটা দাঙ্গা বেধে যেতে পারে। পান্নুয়া পাড়ার গাজী একদিন রাস্তায় ধরে শাসিয়েই দিল চিত্তবাবুকে। কিসের জন্য তার এই ক্রোধ, চিত্তবাবুর

এই সঙ্গত প্রশ্নের জবাবে পরিষ্কার বললো সে : স্বদেশী না চোর। ক্যামন করি হোই চোরের সাথ বহিনের বিয়া দেও, দেখি নিম্ হামরা !

যেন কত বড় একটা দুর্নীতির কাজ হতে চলেছে ওদের সমাজে, তাই সমাজ-হিতৈষীরা রুখে দাঁড়িয়েছেন শান্তি ও সুনীতির ধ্বজা উঁচু করে। অথচ ঐ ধুরন্ধর সমাজসেবীদের ক'জন করে সেবাদাসী আছে, সে সত্য আমাদের অজানা ছিল না। কিন্তু কুকুরের চীৎকারকে আমরা গ্রাহ্যই করা প্রয়োজন মনে করলাম না। তাও আবার ঘিয়ে-ভাজা কুকুর !……

কিন্তু ঠিক এমনি সময় কলকাতা থেকে এল মারাত্মক একটি সংবাদ ! মেজদা'র জরুরী তার পেলাম, Mother's Cholera. Start immediately !……কিন্তু বন্দীর তো স্বাধীনতা নেই। কেমন করে immediately রওনা হবো ? আমার টেলীগ্রাম প্রথমতঃ দেখবে পরিতোষ, তারপর দিনাজপুরে বাণেশ্বর, সেখান থেকে যাবে কলকাতায় আই বি অফিসে, তারপর হবে তদন্ত এবং সেই তদন্তের ওপর ভিত্তি করে যে হুকুম উচ্চারিত হবে, সেই হুকুম এমনি ঘুর-পথেই ফিরে যখন আমার হাতে এসে পৌছোবে, হয়তো তখন শ্রাদ্ধ করবার জন্য প্রস্তুত হতে হবে আমায় !……তথাপি জরুরী তার পাঠালাম দিনাজপুরে ও কলকাতায়।

স্বগৃহে অন্তরীণ থাকবার সময় হারিয়েছি বাবাকে, এবার গ্রামে অন্তরীণ থাকতে-থাকতেই কে জানে হয়তো মাকেও হারাতে হবে। একদিন মুক্তি আমি পাবোই। কিন্তু তার আগেই যদি মা বিদায় নিয়ে চলে যান, তাহলে আর আমার জন্য দুনিয়ায় রইলো কি ? যখনই মার কাছ থেকে বিদায় নিয়ে এসেছি, তখনই দেখেছি তাঁর অশ্রুসজল মুখখানি, শুনেছি তাঁর ক্রন্দন-ভাঙা আশীর্ব্বাণী। কিন্তু মনে হচ্ছে, ওটুকু না দেখে না শুনেও বোধহয় থাকতে পারবো না আমি !…

দিন চারেক পর আবার এল মেজদা'র চরম টেলীগ্রাম : Mother expired yesterday. Need not come if not already started……না, যাত্রা তো করিনি আমি। আজো যে অধীর আগ্রহে অপেক্ষা করছি সরকারী হুকুমনামার। নির্দ্দয় নৃশংস বৃটিশ শাসনের কলঙ্কময় ইতিহাসে মানবীয় দুর্ব্বলতার দুর্ঘটনা কোথাও নেই। ইস্পাতে তৈরী তার কাঠামো, টাটা স্বরের বাঁধুনি ! অশ্রুজলের উত্তাল তরঙ্গ তাতে ঘা খেয়ে কিছু জলকণা শূন্যে বিকিরণ করে মাত্র, ইস্পাত তাতে ক্ষয়ে যায় না কখনো !……মানুষের অপেক্ষা আইনই তাদের চক্ষে বড়।

আইনের দাড়ি, কমা, সেমিকোলনের মর্য্যাদা রক্ষার জন্য অবলীলাক্রমে তারা মানুষকে বলি দেয় হুকুমের যূপকাষ্ঠে নিরুপায় ছাগ-শিশুর মতো !

শান্ত চিত্তেই শ্রাদ্ধ করলাম এবং স্বয়ং তারকবাবু স্বতঃপ্রবৃত্ত হয়ে আমার পুরোহিতের কাজ করে দিলেন। অনেকেই এসে জানিয়ে গেলেন সহানুভূতি এবং এই প্রথম মেয়েরা তাঁদের মা ও মাসী প্রভৃতি অভিভাবিকাদের সঙ্গে করে একেবারে প্রকাশ্যে দিনের বেলায় রাজবন্দীদের বাসায় এসে আমায় সান্ত্বনা জানিয়ে গেলেন। পরিতোষকে গ্রাহ্য করলেন না তাঁরা।

কী যে হারালাম, তা শুধু আমিই জানি এবং মর্ম্ম দিয়ে জানি যে, পরোক্ষভাবে হলেও বাবা ও মায়ের মৃত্যুর অন্যতম কারণ আমিও বটে ! অবাধ্য হয়েছি চিরকাল, কোনোদিন কোনো ব্যক্তিগত অনুরোধ রেখেছি বলে মনে পড়ে না, বিপ্লবের রক্তরাঙ্গা পথে পা বাড়িয়ে দ্বিগুণ করে তুলেছি তাঁদের চিন্তা ও দুর্ভাবনা, কেড়ে নিয়েছি তাঁদের বিশ্রাম, তাঁদের চোখের নিদ্রা ! আমারই দৌরাত্ম্যে ঘুমুতে না পেরেই বুঝি তাঁরা অবশেষে ঘুমের দেশে চলে গেলেন আমায় চিরদিনের জন্য জাগিয়ে রেখে।......

আজও, এতকাল পরেও, মধ্যরাত্রে ঘুম ভেঙ্গে গেলে অকস্মাৎ মনে হয় কে যেন খাটের পাশে দাঁড়িয়ে অতন্দ্রনয়নে চেয়ে আছেন আমার মুখের দিকে, কে যেন বসে আছেন শিয়রে চিরকালের সতর্ক প্রহরিণীর মতো, কার স্নেহসিঞ্চিত কোমল কর-পরশ আমার দুর্ভাবনায় উত্তপ্ত ললাটে বুলিয়ে দিচ্ছে সান্ত্বনার তুহিন-শীতল পেলবতা। মনে হয় আমার দীর্ঘ জীবনের বন্ধুর চলার পথের পাশে পাশে আজো দেখতে পাই তাঁদেরই অদৃশ্য নিশানা, সম্মুখে নেমে-আসা জমাট অন্ধকারময় নিরাশার আকাশে আজো ধ্রুবতারার মতো জ্বল জ্বল করে জ্বলতে থাকে তাঁদেরই অমর্ত্ত্যলোকের আশার প্রদীপ, মনে হয় আজো জীবন-সংগ্রামে পর্য্যুদস্ত সৈনিকের মতো রক্তাক্ত কলেবরে যদি কখনো ভূমি-শয্যা গ্রহণ করি, দূরাগত সাগরগর্জ্জনের মতো কানে ভেসে আসে তাঁদেরই বজ্রকণ্ঠ : ক্লৈব্যং মাস্মঃ গম পার্থঃ !

ঘুমের দেশে চলে গেলেও আজও বুঝি তাঁদের চোখে নেই মুহূর্ত্তের নিদ্রা, তিলেকের বিশ্রাম ! ঘরছাড়া দুরন্ত ছেলের জন্য বুঝি তাঁদের উদ্বেগ ও উৎকণ্ঠার সীমা-পরিসীমা নেই !......

## চব্বিশ

মাস দুই পর একদিন সকালবেলা কুঞ্জলাল আগরওয়ালার ওখানে এসেছি ধুতি কিনতে, দেখি প্রমোদবাবু সেখানে বসে আছেন। কুঞ্জলাল বয়সে বেশ বড় হলেও চাটার্জ্জী ব্রাদার্সের অভিন্নহৃদয় বন্ধু ও পরম হিতৈষী। আর মারোয়াড়ী হলেও কুঞ্জলাল চালচলনে একেবারে বাঙ্গালী বন্‌ গিয়া বলা যায়।

হাসিপরিহাস অনেক হলো এবং পরে শ্রান্ত হয়ে কুঞ্জলাল হুকুম করলো: প্রমোদ, রসগোল্লা খাওয়াও। আমি দেখে এসেছি রঘু সবে এই একটু আগে গোল্লাগুলো রসে ছেড়েছে। গরম গরম রসগোল্লা ভারী উপাদেয়!

তৎক্ষণাৎ সায় দিলাম: আমি এই প্রস্তাব সর্ব্বান্তঃকরণে সমর্থন করিতেছি।

প্রমোদবাবু বললেন: তুমি মারোয়াড়ী, টাকার কুমীর। কথায় কথায় রসগোল্লা খাও, ছানা দিয়ে দাঁত মাজো। তোমার সঙ্গে কার তুলনা? আর আমরা হচ্ছি চুয়ান্ন টাকার হেডমাস্টার। তাও লিখি চুয়ান্ন, পাই বত্রিশ টাকা আট আনা। রসগোল্লা খাওয়ানো কি আমাদের সাজে?

বেশ, তাহলে দ্বিজেনবাবু খাওয়ান। —বলে কুঞ্জলাল আমার পানে চাইলো।

বিপদে পড়ে বললাম: উনি পান সাড়ে বত্রিশ ভাঙ্গা আর আমি পাই তারও কম, ত্রিশ টাকা। রস আমাদের থাকবে কোত্থেকে?

বেশ, তাহলে আমিই আনছি।—বলে হাঁক দিল কুঞ্জলাল পুত্রের উদ্দেশ্যে: ভানিয়া, ভানিয়া, যা তো রঘুর দোকানে, গরম গরম রসগোল্লা নিয়ে আয় তো সেরখানেক। কিন্তু প্রমোদ ঐ হাতেই খেতে হবে তোমায়।

প্রশ্ন করলাম: কেন, কোন্‌ হাতে আবার খাবেন?

প্রমোদবাবু বলে উঠলেন: হ্যাঁ, এই হাতে খাই আর যক্ষ্মা হয়ে মরি আর কি!

বিস্মিত হলাম: মানে?

মানে অতি সহজ। এই মাত্র এলাম সোনাহার থেকে। যে নেপালী দরওয়ানটা আমার সাইকেলখানা বার করে দিল, অনেকদিন থেকেই ব্যাটা খাঁশী রোগে ভুগছে। ওদের খাঁশী মানে আমাদের যক্ষ্মা। ব্যাটা হ্যাণ্ডেলের যেখানটায় ধরে বার করলো, আমিও সেখানটাতে ধরেই চালিয়ে এলাম। বলা তো যায় না ব্যাটার খাঁশীর germ—

বিস্ময় বেড়ে গেল : অ্যাঁ, বলেন কি ?

এবারে বললো কুঞ্জলাল : ও—জানেন না বুঝি ? প্রমোদ কোনো রেস্টুরেন্টে খায় না, রসগোল্লা ভালো করে ধুয়ে খায়, কারুর সিগারেট থেকে নিজের সিগারেট ধরায় না, ট্রেনে পাশে বসে কেউ একবার কাসলেই প্রমোদ বাড়ী এসে জামাকাপড় ধুয়ে চান করে ফেলে, আর—বলে হেসে উঠলো কুঞ্জলাল।

আমার বিস্ময় উত্তরোত্তর বেড়েই চলেছে : আরও আছে নাকি ?

কুঞ্জলাল বললো : হ্যাঁ, আরও আছে। বৌ-এর পাশে শুয়ে ও মশারির বাইরে মুখ রেখে দেয় সারাটি রাত আর মশারা মজাসে ফলার চালায়।

বিশ্বাস হলো না। বললাম : যান, চাল মারবেন না।

চাল ?—বেশ, প্রমোদকেই জিজ্ঞেস করুন না।

তা রাখিই তো।—গর্ব্বভরে বললেন প্রমোদবাবু : নিঃশ্বাসগুলো হচ্ছে স্রেফ নাইট্রোজেন, স্বাস্থ্যের পক্ষে যা অনুকূল নয়। দু'জনের নাকের নাইট্রোজেন মশারির মধ্যে জমতে থাকে সারাটি রাত। সারা রাত তাই টেনে টেনে স্বাস্থ্যটা নষ্ট করি আর কি ! তার চাইতে দু'চারটে মশার কামড়—

অনেক মিঠে।—বললো কুঞ্জলাল : ঐ যে কথায় বলে না, সাত বছর মাস্টারী করবার পর মাস্টারদের প্রয়োজন হয় ধোপাদের কাজে—

হাসাহাসি পড়ে গেল। এমন সময় ভানিয়ার হাতে এল গরম গরম রসগোল্লা। প্লেটে সাজিয়ে দেওয়া হলো। প্রমোদবাবু ভালো করে ডান হাতের কনুই পর্য্যন্ত বার বার ধুয়ে এবং মুখে জল দিয়ে বারকয়েক গার্গল করবার পর একখানা প্লেট তুলে নিলেন সাবধানে। পরমানন্দে রসগোল্লা দিয়ে ছোটাহাজরী শেষ করে বেরিয়ে যাবো, এমন সময় এল হাড়ীপাড়ার অন্যতম সর্দ্দার মংলা হাড়ী। জেল-সিপাইদের মতো একখানা কাঠের রোলার হাতে। সে এসে হেসে হেসে কুঞ্জলালের সঙ্গে লুঙ্গির দর নিয়ে আলোচনা শুরু করলো, আমি বেরিয়ে পড়লাম। ভাবলাম একবার ডাক্তার অমর গুপ্তের ওখানে যাই কারমিনেটিভ মিকশ্চার আনতে।

পণ্ডিত মশাইয়ের বাড়ীর গলি পার হয়ে রঘুপদর দোকান ডাইনে রেখে যেই ভবেন সান্ন্যালের বাড়ীর দিকে মাত্র দু'পা বাড়িয়েছি, অমনি বন্দরে অকস্মাৎ ভারী হল্লা শোনা গেল। সন্দেহমনে ফিরে দাঁড়ালাম। মংলার হাতে কাঠের রোলারটা তখন ভালো লাগেনি।......

অকস্মাৎ দেখলাম গলির মুখে ছুটতে ছুটতে বেরিয়ে এলেন প্রমোদবাবু। হ্যাঁ, স্পষ্ট দেখলাম তাঁর কপালে রক্ত আর সেই রক্তের ধারা নেমেছে সাদা পাঞ্জাবি বেয়ে। নিশ্চয়ই মংলা তার রোলার চালিয়েছে। কি করবো, কি করা উচিত, ভাবছিলাম এক মুহূর্ত্ত দাঁড়িয়ে, এরই মধ্যে দেখি পানুয়া পাড়ার দিক থেকে ঊর্দ্ধশ্বাসে ছুটে আসছেন চিত্তবাবু, তাঁরও কপালে আঘাতের চিহ্ন! প্রমোদবাবুর পশ্চাতে বাড়ীর মধ্যে প্রবেশ করতে করতে চীৎকার করে বলে গেলেন: শীগগির থানায় চলে যান দ্বিজেনবাবু, পানুয়ারা নইলে আপনাকে রেহাই দেবে না।

দেখলাম, কথাটা একেবারে মিথ্যে নয়। একদিক থেকে মংলা হাড়ীর নেতৃত্বে একদল হাড়ী আর অপর দিক থেকে একদল যুবক পানুয়া লাঠিসোটা নিয়ে হৈ-হল্লা করতে করতে এসে চাটার্জ্জী বাড়ীর বন্ধ গেটের বাইরে দাঁড়িয়ে চাটার্জ্জী পরিবারের উদ্দেশ্যে বর্ষণ করতে লাগলো অশ্রাব্য গালিগালাজ আর শূন্যে আস্ফালন করতে লাগলো হাতের বিভিন্ন আকারের লাঠি ও মুগুর!

একটি মিনিট! তারপরই আমার শিরায় শিরায় টগবগ করে ফুটে উঠলো বেপরোয়া তাজা রক্ত, মাংসপেশীর মধ্যে উন্মুখ হয়ে উঠলো মত্ত শক্তি, বিনয়ী ও নম্র দ্বিজেন গাঙ্গুলীর মধ্য থেকে বেরিয়ে এল এক হিংস্র তীক্ষ্ণদংষ্ট্রা জানোয়ার!··· তাহলে বারুদখানায় এবার কাঠি পড়েছে, বিস্ফোরণ তাহলে শুরু হয়ে গেছে, রক্তহোলীর মাহেন্দ্রক্ষণ তাহলে সমাগত! কী হবে তাহলে আর লোকদেখানো ভদ্রতার আবরণে? কেন তাহলে আর সঙ্কোচ? বে-আব্রুর মতো এবার ঝাঁপিয়ে পড়লেই তো হয় পলাশীর আম্রকুঞ্জে!

অনেক সয়েছি কিন্তু আর নয়। এবার এসেছে আঘাত ফিরিয়ে দেবার পালা। চোখের বদলে চোখ, দাঁতের বদলে দাঁত! They must be paid in their own coins!

রঘুপদর দোকানের মধ্য দিয়ে সোজা এসে প্রবেশ করলাম বিলুদের বাড়ীর মধ্যে। বিরোধী দলের অপূর্ব্ব সান্ন্যাল তখন চা খাচ্ছিলেন দোকানে, ভ্রূক্ষেপ করলাম না তাঁকে। পড়ে রইলো পুলিশ সুপারের আদেশ, ছিঁড়ে ফেলে দিলাম সর্ব্ব গোপনতার আবরণ! প্রমোদবাবুর মা ছেলের ক্ষত ধুইয়ে দিচ্ছিলেন আর কাঁদছিলেন করুণ সুরে আর চিত্তবাবুর কপালে জলপটি লাগাচ্ছিল নিরুপমা। চিরগম্ভীর তারকবাবু উঠোনে একখানা জলচৌকিতে নীরবে বসে আছেন একেবারে পাথর হয়ে। ছুটোছুটি করছে ছোট ছেলেমেয়েরা। সারা বাড়ীতে

প্রত্যাসন্ন মহাবিপদের কালো ছায়া পড়েছে ! ভালো-মার মন্তব্য কানে এল : তুমি কেন বাবা এই বিপদের মধ্যে এলে ?

জবাব দিলাম না এই প্রশ্নের। কেন এলাম, তাই এবার ভালো করে টের পাইয়ে দিচ্ছি ঐ হাড়ীদের আর পান্নুয়াদের। বিলুকে ইসারা করতেই সে ঘর থেকে একখানা প্রকাণ্ড রামদা' এনে আমার হাতে তুলে দিল আর নিজেও তুলে নিল একখানা লোহার রড্। তারপর সোজা এগিয়ে এলাম দু'জন বৈঠকখানার দিকে।

চেগারের বড় গেটটা ভেতর থেকে বন্ধ। বাইরে জনতা হল্লা করছে আর মাঝে মাঝে ঐ দরজার ওপর লাঠির আঘাত করে অশ্লীল ভাষায় গালিগালাজ করছে।

বললাম বিলুকে : আমি এই গেটের সামনে অপেক্ষা করছি। দরজা ভেঙ্গে ওরা ঢুকে পড়লে আমার মনে হয় না একটি প্রাণীও বাড়ীর অন্দর পর্য্যন্ত পৌঁছুতে পারবে। তবুও তুমি বৈঠকখানার কোণে দাঁড়িয়ে থাক। যদি রামদা'য়ের ফলা থেকে কেউ ছিটকে যায়, তাহলে তোমার হাতে রড্ রইলো।

বিলু নীরবে এসে দাঁড়িয়ে গেল যথাস্থানে আর আমি সেই বিরাট রামদা'খানা নিয়ে গেটের সম্মুখে পায়চারি করতে লাগলাম।

ছুটে এলেন চিত্তবাবু, ছুটে এলেন প্রমোদবাবু, তাঁদের পশ্চাতে এলেন মা, ভালো-মা, নিরুপমা, বড় বৌ এবং স্পষ্ট দেখতে পেলাম বৈঠকখানায় শিশিরকণাও এসে পড়েছে নীরব আবেদন নিয়ে। সবারই মুখে এক কথা : আমাদের জন্য কেন আপনি এমনি বিপদ ঘাড়ে করছেন ? আপনাকে দেখতে পেলে ওরা আরো ক্ষেপে যাবে, হয়তো আপনার ওপরেও হাত তুলে বসবে। তার চাইতে থানায় খবর পাঠাচ্ছি—

বাধা দিয়ে বললাম : আপনারা সবাই বাড়ীর ভেতরে যান। আমার মাথা ঠাণ্ডা আছে। তবে আমার মাথায় লাঠি চালাবার আগে ওদের ওপর রামদা' চালাতে কসুর হবে না।

কিন্তু আশ্চর্য্য, বিশেষ কিছুই আর করতে হলো না। চেগারের ফাঁক দিয়ে নিশ্চয়ই ওরা দেখতে পেয়েছে আমায়। আমার হাতের অস্ত্রখানার তীক্ষ্ণতা মনে মনে কল্পনা করে বোধহয় ভালো লাগেনি। কুকুরের দল তাই কেঁউ কেঁউ করতে করতে একে একে সরে পড়লো।

কিন্তু এত সহজে ছেড়ে দেবার পাত্র আমি নই। ওরা কিছুদূর চলে যেতেই সটান সদর গেট খুলে দিলাম। প্রমোদবাবু ছুটে এসে আমায় একেবারে জড়িয়ে ধরলেন : বাইরে যাবেন না দ্বিজেনবাবু, আমার কথা শুনুন—

আমার মাথায় তখন খুন চেপে গেছে। সাধুর ভক্তবৃন্দ চ্যালেঞ্জ জানিয়ে গেছে, তার জবাব দিতে হবে in their own coins ! রামদা'খানা প্রমোদবাবুর হাতে ফিরিয়ে দিয়ে বললাম : আপনার কপাল কেটে গেছে, জলপটি লাগান। আমি শুধু একবার দেখে আসি শালারা সত্যিই চলে যাচ্ছে কিনা।

বেরিয়ে পড়লাম একেবারে খালি হাতে। অকস্মাৎ দেখতে পেলাম ছুটতে ছুটতে আসছেন বিশ্বেশ্বরবাবু : এই মাত্র খবর পেলাম দ্বিজেনবাবু স্যানিটারী ভবানীবাবুর মারফত। কোন্‌দিকে গেল শালারা ?

ব্যস, পেয়ে গেছি এবার সহযোগীকে। দুনিয়াকে আর থোড়াই কেয়ার করি ! বললাম : চলুন এই দিকে।

তারপর একেবারে খালি হাতে সম্পূর্ণ নিরস্ত্র অবস্থায় আমরা দু'জন ইতস্ততঃ ঘুরে বেড়াতে লাগলাম পানুয়া পাড়ার মধ্য দিয়ে, হাড়ীপাড়ার অপরিসর গলিতে গলিতে। গাজী ও গাঠিয়ার বাড়ীর পাশ দিয়ে গেলাম, মংলা ও সীতা হাড়ীর বাড়ী ডাইনে রেখে এগিয়ে এলাম মহেন্দ্র মিত্রের বাসার কাছে। তারপর সোজা চললাম ভবেন সান্ন্যালের বাড়ীর সম্মুখ দিয়ে এবং প্রভাত চৌধুরীর গেট পার হয়ে এসে উপস্থিত হলাম সাধুর ভক্তবৃন্দের নেত্রী স্বয়ং শ্রীযুক্তা সীতা বিশ্বাসের দরজায়। তারপর সেখান থেকে এখানে-ওখানে ঘুরে অবশেষে এসে হাজির হলাম চ্যারিটেবল্ ডিস্‌পেনসারিতে। ডাক্তার অমর গুপ্ত বললেন : আমি ভালো করে ব্যাণ্ডেজ করে দিয়ে এসেছি প্রমোদকে। খুব বেশী গভীর হয়নি। কিন্তু দ্বিজেনবাবু, ভালো করে শিক্ষা দিতে হবে এই বদমাশদের আর এদের পরামর্শদাতা সেই সাধুকে। নিশ্চয়ই এ সম্বন্ধে আপনারা—

সিদ্ধান্ত গ্রহণ করেছি।—বললেন বিশ্বেশ্বরবাবু : ওরা লাঠি চালাবে লাঠি চালাবার জন্যই, but we are out to murder ! তাই চাই আমাদের গায়ে ওরা হাত তুলুক and they will feel the music ! কিন্তু কোথায় একজনেরও দেখা পেলাম না সারা বন্দরে !

সারাটি দিন অনেক ঘোরাঘুরি করলাম আমরা। কিন্তু স্পষ্ট বোঝা গেল, আমাদেরও আসরে নামতে দেখে ভয় পেয়ে গেছে সীতা বিশ্বাসের দল। এতটা

ওরা আশা করেনি। ভেবেছিল বিদেশে গ্রাম্য রাজনীতির ব্যাপারে আমাদের কোনো উৎসাহ থাকবে না। কিন্তু সত্যিই যে বেরিয়ে পড়েছি আমরা দুটি সাঁজোয়া গাড়ীর মতো, তাই ভয়ে ও আতঙ্কে লাঠিয়ালরা পৃষ্ঠ প্রদর্শন করেছে!...

কিন্তু সাধু! That scoundrel! বদনাম নির্ম্মাণ কারখানার সেই ভস্মমাখা মালিক? সিদ্ধান্ত গ্রহণ করতে দেরী হলো না, তাই শীঘ্রই একদিন গভীর রাত্রে অন্ধকারে গা ঢাকা দিয়ে বেরিয়ে পড়লাম বিশ্বেশ্বরবাবু ও আমি।

প্ল্যান আমাদের অত্যন্ত সহজ। সাধুর আশ্রমের বাঁশের বেড়া ডিঙ্গিয়ে নিঃশব্দে আমরা প্রাঙ্গণের এক কোণে নামবো। আশ্রমের সীমান্ত দ্বার সর্ব্বদাই উন্মুক্ত ভক্তজনের জন্য, এবং তাঁর শয়নকক্ষের দ্বারও সারারাতই খোলা থাকে। প্রাঙ্গণে নির্ব্বাপিতপ্রায় কাঠের আগুন দিয়ে মধ্যরাত্রিতেও হয়তো কোনো কোনো ভক্ত ছোট কলিকার আসর জমিয়ে রাখে। তবে সাধু মনে করেন খানাসামা গ্রামে তাঁর একচ্ছত্র সাম্রাজ্যস্থাপন সুষ্ঠুভাবেই সম্পন্ন হয়ে গেছে। অন্ততঃ মধ্যরাত্রিতে তাঁর নিদ্রার বিন্দুমাত্রও ব্যাঘাত ঘটাতে পারে, এমনি মতিচ্ছন্ন হতভাগা খানসামা গ্রামে একটিও নেই।

আমরাও বিন্দুমাত্র ব্যাঘাত ঘটাবো না তাঁর বিশ্রামের। তাঁর সুখনিদ্রার। কক্ষের উন্মুক্ত দ্বারপথে প্রবেশ করতে গিয়ে মিথ্যে আওয়াজ সৃষ্টি করবো না। পশ্চাতের জানালা পথে বুনো বেড়ালের মতো প্রবেশ করে রামদা'য়ের একটি আঘাতে ওঁকে দ্বিখণ্ডিত করে ফেলবো। সুখনিদ্রা চিরনিদ্রায় রূপান্তরিত হবে মাত্র। কোনো গোলমাল হবে না। তারপর আবার বাঁশের বেড়া ডিঙ্গিয়ে কাজির বাগানের জঙ্গলে আমরা অদৃশ্য হয়ে যাবো। মহেন্দ্র মিত্রের বাড়ীর কোণে বিলুর হাতে অস্ত্রখানা দিয়ে আমরা ঘরে ফিরে এসে সুবোধ বালকের মতো নিদ্রা দেবো।

কিন্তু সাধুর উর্দ্ধতন চতুর্দ্দশ পুরুষের ভাগ্য, সে রাতে কোন্ গ্রাম থেকে হঠাৎ এসে গেছে একদল কীর্ত্তনীয়া। এখানে-ওখানে জ্বলছে হারিকেন লণ্ঠন, চলছে বিচিত্র সুরে কীর্ত্তন আর প্রজ্জ্বলিত অগ্নিকুণ্ডের সম্মুখে পদ্মাসনে নিমীলিত নয়নে উপবিষ্ট ভস্মমাখা সাধু। অবিরত গঞ্জিকা প্রসাদ করে দিচ্ছে ভক্তদের হাতে।

অনেকক্ষণ অপেক্ষা করলাম ঝোপের অন্তরালে কীর্ত্তন সমাপ্তির আশায়।

কিন্তু ভক্তবৃন্দের ভাবাবেগের যেন আর শেষ নেই। তাই ফিরে আসতে হলো ব্যর্থমনোরথ হয়ে। বিশ্বেশ্বরবাবু বললেন: ছাড়া হবে না, আবার আসতে হবে।

বললাম: অবশ্য।

কিন্তু আর যাওয়া হয়নি। যতই দিন যেতে লাগলো, ততই অনুভব করতে লাগলাম যেন চাকা ঘুরে যাচ্ছে। হাড়ী আর পান্নুয়ারা যতখানি উদ্দীপনা নিয়ে তারকবাবুর কন্যার বিবাহরূপ কেলেঙ্কারী ও দুর্নীতি রোধের জন্য রুখে দাঁড়িয়েছিল, তাদের সেই উদ্দীপনায় মনে হলো ভাটা দেখা দিয়েছে। হয়তো সেদিন আমাদের দু'জনকে অমনিভাবে ঘোরাফেরা করতে দেখে ওরা ভয় পেয়েছে কিংবা হতে পারে, নিজেরাই উপলব্ধি করেছে যে, এতে অন্যায় কিছু নেই, অভিভাবকদের সঙ্গে পত্রযোগে আলাপ-আলোচনা করেই বিবাহ স্থির হচ্ছে।

দেখা গেল, গ্রামের মধ্যে যাদের ছোটলোক বলা হতো, যাদের ক্ষেপিয়ে তুলে সীতা বিশ্বাস ও তাঁর সংগ্রাম পরিষদের সভ্যগণ চাটার্জ্জী পরিবারকে একেবারে মাটির সঙ্গে মিশিয়ে দেবার কাজে নেমেছিলেন সাধুর সর্ব্বাধিনায়কতায়, সেই নিরক্ষর, গোঁয়ার ছোটলোকেরাই ধীরে ধীরে করছে এ্যাবাউট টার্ন! আর তারা কাজির বাগানে যেতে চায় না, সাধুর প্রসাদকরা ছিলিমে তাদের আকর্ষণ কমে গেছে।

সীতা বিশ্বাসের অনুচরেরা অবশ্য তাদের আবার গরম করে তোলবার জন্য আপ্রাণ চেষ্টা করতে লাগলো, কিন্তু ফল হলো না কিছুই। চাটার্জ্জী বাড়ীর বিরোধী দলের সভ্যসংখ্যা ধীরে ধীরে অথচ নিশ্চিতভাবে কমে যেতে লাগলো। শুধু কমলো নয়, তারা সীতা বিশ্বাসেরই বিরোধিতা করতে দ্বিধা বোধ করলো না। মোটের উপর উত্তাপ বেশ কমে এল। কমে এল বলেই কাজির বাগানের স্থগিত নৈশ অভিযান পরিচালনা করে শান্ত আবহাওয়ায় আবার বিস্ফোরণ ঘটাবার প্রয়োজন আমরা আর অনুভব করলাম না।

কিন্তু এই সময় একটি আশ্চর্য্য জিনিস আমি লক্ষ্য করেছি। লক্ষ্য করে বিস্মিত ও স্তম্ভিত হয়েছি। সেটা বর্ণনা না করে পারছি না।

গান্ধীজীর প্রতি অকুণ্ঠ শ্রদ্ধা থাকা সত্ত্বেও তাঁর ঐ হৃদয় দিয়ে হৃদয় জয় করবার নীতি কোনোদিনই সমর্থন করিনি আমি। কারণ সর্ব্ব অন্তর দিয়ে বিশ্বাস

করতাম যে, ওটা একটা নিছক থিওরি, গালভরা আধ্যাত্মিক বুলি। কিংবা ওটা পঙ্গুর বা সংগ্রামবিমুখের নিজের গায়ের চামড়া বাঁচাবার জন্য একটা ওজরমাত্র। ওটা অক্ষমতার সাফাই। কলসীর কাণা খেয়ে প্রেম বিতরণের কাহিনী এই বস্তুতন্ত্রবাদী যুগে কৌতুককর রূপকথা মাত্র! জগাই-মাধাই উদ্ধারের স্ট্র্যাটেজি এ যুগে অচল।......

কিন্তু সেই সময়, দিনাজপুর জেলার অজ্ঞাত ও অখ্যাত সেই খানসামা গ্রামে গান্ধীজীর ঐ ব্যর্থ নীতিরই যে সার্থক রূপায়ণ দেখেছিলাম, আজও তা ভুলতে পারিনি। সেই রূপায়ণে যিনি পরিপূর্ণভাবে সাফল্যলাভ করেছিলেন, তিনিই চাটার্জ্জী পরিবারের কর্তা শ্রীতারকেশ্বর চট্টোপাধ্যায়। কিন্তু ঐ নীতি কি তিনি প্রয়োগ করেছিলেন? সত্যাগ্রহীর মতো প্রতিপক্ষের শুভবুদ্ধি জাগ্রত করে তোলবার জন্য তাঁকেও কি কোনো ডাণ্ডি অভিযান বা নোয়াখালী পরিক্রমা করতে হয়েছিল? হৃদয় দিয়ে হৃদয় জয় করবার মধ্যেও আছে প্রস্তুতি, প্রয়োগ ও অধ্যবসায়। কিন্তু তাও করতে দেখিনি তাঁকে।

প্রমোদবাবু ও চিত্তবাবু নিগৃহীত হবার পর বহু শুভানুধ্যায়ী পরামর্শ দিয়েছিলেন দুষ্কৃতকারীদের নামে থানায় ডায়েরী করতে, আদালতে নালিশ জানাতে। কেউ বলেছিলেন গ্রামের পাঁচজনকে ডেকে এই মিথ্যাচার ও অত্যাচারের বিচার করতে। সালিশীর প্রস্তাবও করেছিলেন কেউ কেউ। কোনো কোনো শুভাকাঙ্ক্ষী এসে বলেছিলেন স্কুল থেকে দীর্ঘ দিনের জন্য ছুটি নিতে। কারণ স্কুলটি গ্রামের বাইরে পানুয়াপাড়াতে যাবার সড়কের ধারে। সাবধান হয়ে যাওয়াই ভালো।

কিন্তু তারকবাবু কোনো পরামর্শই গ্রহণ করেননি। সকালবেলা দেখেছি তাঁকে নিয়মিত টিউশনি করতে যেতে, তারপর বেলা দশটায় সেই গলাবন্ধ কোট গায়ে, ক্যানভাসের জুতো পায়ে দেখেছি এই প্রধান শিক্ষককে খানসামার মধ্য ইংরেজী বিদ্যালয়ে যেতে। ফিরে এসে বৈঠকখানায় বসতেন, যাঁরা আসতেন, তাঁদের সঙ্গে নানা বিষয়ে আলাপ করতেন। কিন্তু অত্যন্ত স্বল্পভাষী। হাড়ী ও পানুয়ারা প্রকাশ্যে যেভাবে অত্যাচার করেছে, সীতা বিশ্বাসের চ্যালাচামুণ্ডারা সাধুর আশ্রম থেকে নিত্য নতুন বদনাম যেভাবে ছড়িয়ে চলেছে, আশ্চর্য্য, সে সম্বন্ধে স্বতঃপ্রবৃত্ত হয়ে নিজে তো কোনো কথাই বলতেন না, কেউ সে প্রসঙ্গ তুললেও তিনি একেবারে নীরব থাকতেন। অপরের বক্তব্য বা সমালোচনা

অথবা পরামর্শ শুনতেন অটল গাম্ভীর্য্য নিয়ে। বলতেন না কিছুই। থানাতেও গেলেন না তিনি, ঠাকুরগাঁতেও নয়। মনে হচ্ছিল দুনিয়ায় কারুর বিরুদ্ধেই কোনো অভিযোগ নেই তাঁর।

এই যে বিশাল হৃদয়, এই হৃদয়ের অমোঘ শক্তি অদৃশ্যভাবে সঞ্চারিত হচ্ছিল প্রতিপক্ষের অন্তরে। কোনো প্রচার নয়, কোনো প্রতিবাদ নয়, কোনো চোখ রাঙ্গানি, ধমক বা কোনো অনুরোধ-প্রার্থনা নয়, এমন কি, কোনো আলোচনাও নয়, অথচ স্পষ্ট দেখছিলাম আমি যে, সীতা বিশ্বাসের দম্ভের প্রাসাদের তলা ক্ষয়ে যাচ্ছে, খেয়ে যাচ্ছে, ভূমিসাৎ ধূলিসাৎ হয়ে যাবে অচিরেই।······

স্পষ্ট দেখতে লাগলাম যে, চাকা ঘুরছে, ঘুরছে এবার বিপরীত দিকে। কলকব্জা ঘুরিয়ে দেয়নি কেউ, কেউ গীয়ার টানেনি, কেউ হাত লাগায়নি! তবু ঘুরছে এবং ঘুরছে বিপরীত দিকে। প্রথমটা ধীরে ধীরে, যেন সঙ্কোচের সঙ্গে, তারপর বাড়তে লাগলো গতিবেগ, আরও জোরে, যতখানি এগিয়ে গিয়েছিল একদিন, পেছিয়ে এল তার চাইতে বেশী···তবুও চলছে, তবুও ঘুরছে, আরও জোরে, আরও জোরে, একেবারে বন্ বন্ করে······অবশেষে বিস্ময় বিস্ফারিত নেত্রে একদিন দেখতে পেলাম তারকবাবুর নিরস্ত্র হৃদয়ের কাছে পরাভূত ও পর্য্যুদস্ত সশস্ত্র পানুয়া ও হাড়ীপাড়ার দেওনিয়ারা অস্ত্রত্যাগ করে দল বেঁধে বাড়ীতে এসে একেবারে তাঁর পায়ের ওপর লুটিয়ে পড়লো। আমরা অপরাধী, ক্ষমা চাই।······

তারকবাবু তৎক্ষণাৎ তাদের বুকে জড়িয়ে ধরলেন। আমরাও সাধুকে ক্ষমাই করে দিলাম।

অবস্থা এমনি হয়ে দাঁড়ালো যে, চাটার্জ্জী পরিবারের সবাই আবার প্রকাশ্যেই আমাদের সঙ্গে মিশতে লাগলেন আর আমরাও প্রকাশ্যেই গ্রামের সবার বাড়ীতেই যাতায়াত শুরু করে দিলাম। পরিতোষকে কেউ আর গ্রাহ্যের মধ্যেই আনলেন না। রবির কাছে খবর পাওয়া গেল যে, লেখনী তাঁর পূর্ব্বাপেক্ষা দ্রুতগতি হয়ে উঠেছে এবং শীলমোহর-করা সরকারী খামের বপুটিও বেশ স্ফীতকায় হয়েই নিয়মিতভাবে দিনাজপুরে যাচ্ছে। যাকগে, আর আমরা কেয়ার করি না, গ্রামের লোকও আর কেয়ার করে না। হেসে, খেলে, জটলা করে বেশ আনন্দেই দিনগুলো গড়িয়ে যেতে লাগলো।

এমন সময় অকস্মাৎ একদিন সরকারী হুকুম এসে হাজির—দিনাজপুর

জেলারই হরিপুর থানায় স্থানান্তর। বোঝা গেল, পরিতোষ এরই জন্য আদা-নুন খেয়ে লেগেছিলেন আর আমাদের দু'জনের মধ্যে গভর্নমেণ্ট আমাকেই বেশী ঝঞ্ঝাটে মনে করেন। যাক, ভালোই হলো। স্থানান্তর তো আমরা চেয়েই ছিলাম এবং সেজন্য আইন পর্য্যন্ত ভঙ্গ করেছিলাম। এখন বিনা হাঙ্গামাতেই স্থানান্তর সম্ভব হওয়ায় খুশীই হলাম।

আমার অনুপস্থিতিতে চাকা উলটো দিকে আরও, আরও ঘুরে এক সময় পূর্ব্বেকার চালককেই হয়তো টুকরো টুকরো করে ফেলবে এবং সীতা বিশ্বাসের পাপ-পঙ্কিল দেহের অংশ যেখানেই গিয়ে ছিটকে পড়বে, সেখানেই তৈরী হবে এক-একটি নরক কুণ্ড! ফলে, চাটার্জ্জী পরিবারের মর্য্যাদা হবে পুনঃ প্রতিষ্ঠিত।

খানসামা গ্রামের চাঞ্চল্যকর ঘটনাবহুল ইতিহাসের ঘটলো পরিসমাপ্তি! কে জানে, হরিপুর আমার জন্য আবার কি সাজিয়ে রেখেছে!……

ফস্ করে তারকবাবুর কথা মনে পড়লো। চরম উত্তেজনার ক্ষেত্রেও যাঁর স্থৈর্য দেখেছি অপরিসীম, আমার প্রতি যাঁর স্নেহ সহস্রধারায় উৎসারিত! তাঁর প্রশস্ত ললাটে কোনোও দুশ্চিন্তার আকুঞ্চন ফুটে না উঠলেও আমারই কর্ত্তব্য তাঁকে একেবারে নিশ্চিন্ত করে দেয়া। তাই, যাত্রার অব্যবহিত পূর্ব্বে বিশ্বেশ্বরবাবুকে বললাম: তারকবাবুর কাছে সংবাদ পাঠাবেন বিশ্বেশ্বরবাবু, তাঁর মেয়েকে আমি বিয়ে করবো। I give my word and I shall keep it inspite of everything ····

বিশ্বেশ্বরবাবু আমায় জড়িয়ে ধরলেন আনন্দাতিশয্যে।

সেদিন '৯৩' সালের ২৮শে জুন।

# পঁচিশ

রায়গঞ্জ রেলস্টেশন থেকে হরিপুর আঠারো মাইল। যাতায়াতের একমাত্র ব্যবস্থা সেই গরুর গাড়ী।

হরিপুরেও দেখলাম একই সঙ্গে দু'জন রাজবন্দীর থাকবার ব্যবস্থা। খানসামায় মাঝখানে ছিল ছিটে বেড়ার পার্টিশন, এখানে ওসবের বালাই নেই। মেসের মতো একটি বৃহৎ কক্ষে সীট আমার আর অনিল সেনগুপ্তের। অনিল-বাবুর বাড়ী বরিশালের গৈলা গ্রামে। নিরীহ, গোবেচারা ও নেহাত ভালো মানুষ। বছর দুই রাজবন্দী করে রেখে বৃটিশ সরকার রাজস্বের অপব্যয় করছে মনে হলো।

এখানকার দারোগা আলাউদ্দীন এবং পরিতোষের মতো ইনিও অফিসিয়েটিং। যেমনি দীর্ঘকায়, তেমনি মেদবহুল শরীর। মধ্যাঙ্গে আবার তার প্রাচুর্য্য বিশ্রী-ভাবে প্রকট। ভোজনবিলাসী এবং ইন্দ্রিয়পরায়ণ। তবে পরিতোষের মতো এঁর পরিতোষিণী-দালাল নেই আর গ্রামের কোথাও ইনি হস্ত প্রসারিত করেন না। মাঝে মাঝে থানার কাজে দিনাজপুর শহরে গেলে ইনি হয়তো সেই ফাঁকে এক রাত্রে নতুন আমদানী লখনৌয়ের সুন্দরী বাঈজীর একখানা ঠুংরী শুনে আসেন ও প্রেম নিবেদন করে আসেন তার অলক্তকরঞ্জিত শ্রীচরণ-কমলে। বাদশাহী চালে মাঝে মাঝেই ওঁর বাসায় খানাপিনা হয়ে থাকে বিরিয়ানী ও মোরগমসল্লম দিয়ে। স্যানিটারী মোজাহার আলীসহ আরও ক'জন আলী ও উদ্দীন টেবিল আলো করে বসেন। রাজবন্দীদেরও নিমন্ত্রণ করতে ভুল হয় না তাঁর। কারণ তাঁর ধারণা নবাবী খানার জলুস দেখিয়েই তিনি রাজবন্দীদের চোখ ধাঁধিয়ে দিতে পারলে ওরা সমঝে চলবে তাঁকে।

এখানকার জমাদারের নাম অখিল চক্রবর্ত্তী। খুব ভালো হোমিওপ্যাথিক ওষুধ দিতে জানেন। কেন যে এই ভদ্রলোক স্বাধীন ব্যবসা শুরু না করে পুলিশের মতো ঘৃণ্য বিভাগে প্রবেশ করেছেন, তা তিনিই জানেন। গ্রামের অনেক দুরারোগ্য ব্যাধি, যা দাতব্য চিকিৎসালয়ের ডাক্তার মনোজ দত্ত সাধ্যাতীত বলে ছেড়ে চলে আসতেন, দেখতাম এবং দেখে বিস্মিত হতাম অখিলবাবু তা নিরাময় করে তুলতেন তাঁর ঐ হোমিওপ্যাথিক স্বাদহীন, বর্ণহীন জলজলে

ওষুধ দিয়ে। খুব অমায়িক ও সজ্জন ব্যক্তি। তিনি এবং তাঁর গৃহিণীও। খানসামার উত্তেজনাকর রণক্ষেত্র থেকে যেন হাঁফ ছেড়ে বাঁচলাম একটি নিরালা শান্তিনীড় দূরবর্ত্তী শিবিরে এসে! অন্ততঃ প্রথমটা তাই মনে হলো।

হরিপুরের কমলালয় স্টোর্স হচ্ছে মন্মথ জোয়ারদারের দোকান। মনিহারী দ্রব্য প্রায় সবই কিছু কিছু পাওয়া যায়, যদিও যাচাই করে পছন্দ করে নেবার মতো স্টক্ নেই জোয়ারদারের। এই ভদ্রলোকটিও খুব নিরীহ ও সৎ। রাজবন্দীদের আড্ডা দেবার স্থান হচ্ছে জোয়ারদার এ্যাণ্ড কোম্পানীর এই দোকানটি। কোম্পানী নামেই। দোকানে তিনিই একমেবোদ্বিতীয়ম্ আর বাড়ীর মধ্যেও তিনি আর ইকমিক কুকার। কুকার গৃহিণীর কাজ করে থাকে।

এখানে দু'জন জমিদার—রবীন্দ্রলাল রায়চৌধুরী আর গিরিজাভূষণ রায়-চৌধুরী। দু'জন দু'তরফ কিনা, তা আজ আর মনে নেই। তবে দু'জনের জমিদারীই কি কারণে জানিনে, গেছে কোর্ট অব ওয়ার্ডস্-এর অধীনে। তাই হরিপুরে খোলা হয়েছে ওয়ার্ডস্-এর বিরাট অফিস, অফিসে অনেক কর্ম্মচারী, চারিদিকে তাঁদের বাসা ও মেস। জোয়ারদারের দোকানেই পরিচয় হয়ে গেল গিরিজাবাবুর সঙ্গে। বেশ আমুদে ও অমায়িক ব্যক্তি। জমিদারের বিরাট বপুর মধ্যে হৃদয়টিও বিশাল। রাজ্যের ইংরেজী ও বাংলা বই কেনেন আর পড়েন, তারপর লাইব্রেরী ঘরের কাঁচের আলমারিতে বন্দী করে রাখেন যাবজ্জীবন। হ্যাঁ, যাবজ্জীবনই বটে, কারণ সেই বই তিনি কাউকে পড়বার জন্য বাড়ীতে নিয়ে যেতে দেন না। বলেন, আমার ফ্রি রিডিং রুম, বসে বসে পড়, যত খুশী।

আমিও পড়তাম। সারাটা দিনই প্রায় সেখানেই কেটে যেত। গ্রামের অধিবাসীদের সঙ্গে আর তেমন করে মেশবার চেষ্টা করতাম না। খানসামার তিক্ত অভিজ্ঞতার কথা ভুলিনি।

গিরিজাবাবু একদিন সঙ্গে করে নিয়ে গেলেন তাঁর ওয়ার্ডস অফিসে। দেখলাম, বহু ভদ্রলোক কাজ করছেন। আমার বয়সী, আমার চাইতে বড় ও আমার চাইতে ছোটও আছেন। গিরিজাবাবু এক-এক করে সবার সঙ্গে পরিচয় করিয়ে দিতে দিতে অফিস কক্ষের একপ্রান্তে একটি টেবিলের সামনে দাঁড়িয়ে বললেন: আর ইনি হচ্ছেন শ্রীসতীশ গুপ্ত, দিনাজপুর শহরের বালুবাড়ীর

আলেকজাণ্ডার ! ওঁকে চেনে না, এমনি লোক তো পরের কথা, এক কণা বালুও নেই বালুবাড়ীতে। দেখতে ক্ষুদ্র, কিন্তু সর্ব্ব বৃহৎ ব্যাপারে সর্ব্বাগ্রগণ্য—

ভালো হচ্ছে না কিন্তু গিরিজা দা'। বলতে বলতে উঠে দাঁড়ালেন সতীশ গুপ্ত এবং সস্মিতমুখে দুই করতল সংযুক্ত করলেন।

মিথ্যে বলেননি গিরিজাবাবু, সতীশ গুপ্তের উচ্চতা পাঁচ ফুটের বেশী হবে না। রং কালো, মানে বেশ কালো, রোগা শরীর। কিন্তু অত্যন্ত ঘন চুলে ঘন তরঙ্গ। বোঝা গেল, উনি কেশের পরিচর্য্যা করেন এবং সদ্য পাট-ভাঙ্গা চুড়িদার আদ্দির পাঞ্জাবী ও কোঁচানো ধুতি দেখে জানা গেল—পোশাকেরও। কিন্তু ওকি, কণ্ঠে মালার মতো পরেছেন কালো একটি ফিতে এবং তার একটি প্রান্ত বুকের ঘড়ির পকেটে প্রবিষ্ট। বিস্মিত হলাম। কিন্তু গিরিজাবাবু বোধহয় টের পেয়ে গেছেন। তাই কিছু বলবার আগেই রহস্য ভেদ করে দিলেন: ওটা ঘড়ি, মানে পকেট ওয়াচ। আর গলায় দেখছেন, ওটা চেইনের পরিবর্ত্তে কার্ নয়, একেবারে আধ ইঞ্চি চওড়া ফিতে। বলবেন, ওটা সেকেলে? বলুন গে, থোড়াই কেয়ার করে সতীশ গুপ্ত। পকেট ঘড়ি আর কালো ফিতে সে এতকাল পরেছে, পরবেও। সতীশ গুপ্ত মানেই চুল আর ঘড়ি এবং ঘড়ি আর চুল মানেই সতীশ গুপ্ত অব্ বালুবাড়ী।

বলেই হো হো করে হেসে উঠলেন। তারপর বললেন: খানসামার চাটার্জ্জী পরিবারের সবাইকে খুব ভালো করে চেনে। নীরদবাবু তো সতীশের বন্ধু বললেই হয়। আর, এবার কণ্ঠস্বরে ঘোষকের দৃঢ়তা দিয়ে বললেন: সতীশ গুপ্ত শুধু আলেকজাণ্ডার নয়, দিনাজপুরের শিশির ভাদুড়ী !

আবার সেই হাসি।

এর পর সতীশ গুপ্ত আর সতীশবাবুতে আটকে রইলেন না, স্বচ্ছন্দে সতীশে নেমে এলেন। আপনিও কবে উবে গিয়ে তুমি হয়ে দেখা দিল।

দিনের বেশীর ভাগ সময়ই কাটে আমার সতীশের ওখানে। অফিসে গল্প আর তার মেসে ঘন্টার পর ঘন্টা আড্ডা। সতীশের সঙ্গে বন্ধুত্বটা অকস্মাৎ, যেন কতকটা অজ্ঞানতেই, একেবারে নিবিড় হয়ে উঠলো। ওর কি কি আমার ভাল লেগেছিল আর আমার মধ্যেই ভালো লাগার মতো কি কি পেয়েছিল

সতীশ, তা আজও মনে করতে পারিনে! কিন্তু মনে আছে অভিন্নহৃদয় বন্ধু বলতে যা বোঝায়, হরিপুরে একমাত্র সতীশই ছিল তাই।

গুটিকয়েক সহকর্ম্মি নিয়ে ওরা মেস করেছে। ক্রমে ক্রমে সবার সঙ্গেই হৃদ্যতা হয়ে গেল বটে, কিন্তু বেশীর ভাগ সময়ই বসতাম সতীশের ঘরে। সতীশের রং কালো ও রোগা শরীর হলে কি হবে, অত্যন্ত শৌখীন সে। বেশ গোছানো-গাছানো ছিমছাম তার ঘরখানা। যেখানকার যা, সেখানেই ঠিক তা আছে। দামী স্নো, পাউডার, ক্রিম, সুদৃশ্য বড় দেয়াল-আরশি, চিরুনি শুধু নয়, ব্রাশ ও তার পাশে, সুগন্ধি তেল শ্যাম্পু। ব্র্যাকেটে ঝুলছে আদ্দির পাঞ্জাবী ও কোঁচানো মিহি সুতোর ধুতি। দরজার ওপর বেশ বড় মুইর তোয়ালে।

অনেক কথা বলে না সে। বোধহয় একটু সিরিয়াস টাইপের ছেলে। হাসে বেশ, হাসির কথাও বলে, কিন্তু সে হাসির কোনো শব্দ নেই রাজবন্দীদের সঙ্গে স্বভাবতঃই তার বন্ধুত্ব গড়ে ওঠে তার আপন করে নেবার গুণে এবং সে বন্ধুত্ব নিবিড় হয়ে ওঠে তার অমায়িক ব্যবহারে ও অকপট সৌজন্যে। আমারও সে বন্ধু হয়ে উঠলো এবং অভিন্নহৃদয় বন্ধু হয়ে উঠলো। অনেক পরে অবশ্য স্বীকার করেছে সে যে, আমার আগেকার রাজবন্দীরা বন্ধু হয়ে গেলেও স্থানান্তরিত হবার পর out of sight, out of mind হয়ে গেছেন, শুধু আমাকেই নাকি সে দোষ দেয়া যায় না। ভুলিনি এবং সতীশকে ভুলে যাবার সুযোগ দিইনি।...

তবে একটা কথা পরিষ্কার বলা দরকার যে, সতীশ গুপ্ত আমার কোনো রাজনৈতিক বন্ধু নয়, আমার একান্ত ব্যক্তিগত বন্ধু। একেবারে ইয়ার বলা যায়, অবশ্য সতীশ যদি আপত্তি না করে।

সতীশ একদিন নিয়ে গেল আর একজন সহকর্ম্মী সতীশ গুহের বাড়ীতে। তাঁর বারো বছরের কন্যা রুবিকে সতীশ ডাকতো মা বলে, তাই সে আমারও মা হয়ে গেল। রুবি মা। রুবি মায়ের চেহারাটা আজো মনে পড়ে। চমৎকার স্বাস্থ্য আর মিষ্টি তার মুখখানি। একটু বাড়ন্ত বলে শাড়ি পরতে হতো তাকে। কিন্তু স্বভাবটি শাড়ির আবরণে আদৌ ঢাকা পড়েনি। ঝাকড়া চুল দুলিয়ে প্রায়ই সে ছুটোছুটি করতো পোষা খরগোশটির সঙ্গে। আর মায়েরই মতো কথায় কথায় শাসন চালাতো সতীশ ও আমার ওপর।

ভেবেছিলাম হরিপুরের দিনগুলি ভালোই কাটবে। কিন্তু কিছুদিন পরই দেখা গেল আলাউদ্দীন পরিতোষের উলটো পিঠ। নবাবী থানার নমুনাতে যখন

রাজবন্দীদের ওপর মোড়লিটা কায়েম হলো না, তখন হাতে তুলে নিলেন আলাউদ্দীন তাঁর লেখনীর অস্ত্র! সাপ্তাহিক কনফিডেন্সিয়াল রিপোর্টে উত্তাল হয়ে উঠলো রাজবন্দীদের নয়, শুধু আমারই অকথ্য নিন্দা। জোয়ারদার, সতীশ গুপ্ত, সতীশ গুহ এবং জমিদার গিরিজাবাবুরও নাম প্রেরিত হলো বাগেশ্বরের কাছে। এখানেও রিপোর্টের রিপোর্ট পেতে আমার বেগ পেতে হলো না অখিলবাবুর মারফত। আসতেন তিনি গভীর রাত্রে। বিরাট থানা কম্পাউণ্ডের এক প্রান্ত থেকে থানার পেছন দিয়ে অপর প্রান্তে আমাদের বাড়ীতে এসে প্রবেশ করতেন নিঃশব্দে।

স্পষ্ট বুঝতে পারলাম, খানসামার মতো এখানেও রুদ্র মূর্ত্তি ধারণ করতে হবে। পরিতোষের মতো মূর্খ নন আলাউদ্দীন, তাই মুখে তাঁর সর্ব্বদাই লেগে থাকতো অমায়িক হাসি। বাইরের খোলসটা তাঁর ভদ্রতা ও সহৃদয়তার চুমকিতে চকচক করতো। কিন্তু রিপোর্ট পাঠাবার সময় ঐ মেদবহুল গোলাকৃতি মুখমণ্ডলে ঝিকিমিকি করে উঠতো ক্রূর বীভৎসতার রক্তাক্ত দ্যুতি!……

অখিলবাবুর মুখে শুনে আমিও প্রকাশ্যেই শুরু করলাম লিখতে দিনাজপুরের পুলিশ সুপারের কাছে যে, থানার অফিসার ইন চার্জ্জের অভদ্র ব্যবহার সহ্যের সীমারেখা পেরিয়ে যাচ্ছে। সুতরাং হয় আমাকে স্থানান্তরিত করা হোক, নইলে আমার পথ আমিই বেছে নেবো। মজা হচ্ছে আমার দরখাস্তগুলো নিয়ম অনুযায়ী খোলা অবস্থাতেই দিতে হতো দারোগা সাহেবের হাতে এবং দারোগা সাহেবকে নেহাত অনিচ্ছাসত্ত্বেও নিয়ম অনুযায়ী আবার তা পাঠাতে হতো যথাস্থানে। তাই শুরু হয়ে গেল লেখার লড়াই। কিন্তু আলাউদ্দীন যেবার রুবি মার সঙ্গে আমার ও সতীশের একটা অবৈধ সম্পর্কের কথা লিখে পাঠালেন দিনাজপুরে, সেবারই ওখান থেকে এসে পড়লেন ইনসপেক্টার অন্নদা প্রসাদ ঘোষ সরজমিন তদন্তের জন্য।

আমায় এসে জিজ্ঞেস করলেন: দারোগার সঙ্গে আপনার ঝগড়ার কারণ কি বলে মনে হয় আপনার?

বললাম।

সতীশ গুপ্ত আপনার বন্ধু?

বললাম।

রুবি নামে মেয়েটিকে আপনারা মা বলে ডাকেন? ওর বয়স কত?

বললাম : হ্যাঁ ডাকি। বয়স ওর বছর বারো হতে পারে।

খানসামার তারকবাবুর মেয়ের সঙ্গে আপনার বিয়ের সম্বন্ধ পাকা হয়ে গেছে?

বললাম : হ্যাঁ।

অন্নদাবাবু বললেন : খুব ভালো। বিয়ে করে ফেলুন। বীরগঞ্জে আমি ছিলাম। ঐ পরিবারের সবাইকে আমি চিনি। তারকবাবুর মতো সাধু ব্যক্তি খুব কমই দেখা যায়। খুকুকেও জানি, চমৎকার মেয়ে। বিয়ে করে ফেলুন, তাহলেই স্ত্রী নিয়ে বাস করবার জন্য আপনাকে যেখানে ফ্যামিলি কোয়ার্টার আছে, সেখানে transfer করবে।

জিজ্ঞেস করলাম : কিন্তু আলাউদ্দীন সাহেব কী সব অভিযোগ করেছেন, তা তো কিছুই বললেন না আমায়?

হেসে জবাব দিলেন অন্নদাবাবু : ওটা স্কাউণ্ড্রেল। রাজবন্দীদের চেনে না। কলমে যা এসেছে, তাই লিখে পাঠিয়েছে। আমি যাই, ওকে সেটা ভালো করে বুঝিয়ে দিচ্ছি।

অন্নদাবাবু চলে গেলেন এবং হরিপুর থেকে যাবার পূর্ব্বে আলাউদ্দীনকে যা বলে সতর্ক করে দিয়ে গেলেন, তা সেদিনই গভীর রাত্রে জানতে পারা গেল অখিলবাবুর মুখে। একেবারে স্পষ্ট ভাষায় বলে গেলেন অন্নদাবাবু : দারোগা সাহেব, মাসে মাসে এতগুলো টাকা খরচা করে গভর্নমেন্ট এই রাজবন্দীদের আটকে রেখেছেন বোকার মতো মনে করবেন না। মারাত্মক লোক ওঁরা। বেশী ঘাটালে একদিন আপনার ঐ ভুঁড়ি ফাঁসিয়ে দিয়ে কবর দিয়ে দেবে আপনাকে, বুঝলেন?

কি বুঝলেন আলাউদ্দীন জানিনে, তবে জানতে পারলাম তিনি হলাহল সিঞ্চন সাময়িকভাবে স্থগিত রেখেছেন!······

শীত পড়ে গেছে। কার্ত্তিকের শেষাশেষি। অনিলবাবু অনেকগুলো গাঁদা ফুলের গাছ লাগিয়েছিলেন বাড়ীর মধ্যে, তাতে অনেক ফুল ফুটেছে। অফিসের বালাই নেই, নেই কোনো কাজের তাড়া; তাই ভোরের ঠাণ্ডা হাওয়ায় চাদরখানা মুড়ি দিয়ে পড়ে থাকতে ভারী ভালো লাগে। চাকর নেই। তাই জানিই তো, উঠে আবার দৌড়ুতে হবে সতীশ গুপ্তের ওখানে প্রাতরাশ সেরে নেবার জন্য।

অনিলবাবু পেটরোগা মানুষ, তাই আখের গুড় ও কাগজী লেবুর রসমিশ্রিত চিড়ের সরবৎ-ই হচ্ছে তাঁর পোচ, টোস্ট ও কফি !

চাটার্জ্জী পরিবারকে ঘিরে খানসামা গ্রামে যা হয়ে গেছে, তা মনে পড়ে দুঃখ হলেও ভেবেছিলাম হরিপুর গ্রামে শান্তিতেই কাটাতে পারবো। তাই, এখানে এসে বেশ সতর্কতার সঙ্গেই চলাফেরা করছিলাম। কিন্তু কি কুক্ষণে গিরিজাবাবু পরিচয় করিয়ে দিলেন আলেকজাণ্ডার এ্যাণ্ড শিশির ভাদুড়ী অব বালুবাড়ী সতীশ গুপ্তের সঙ্গে, ব্যস সব সতর্কতা আমার মুহূর্ত্তে উবে গেল কর্পূরের মতো। মাথায় লাইম জুসচর্চ্চিত তরঙ্গ তুলে ও গলায় কালো ফিতের মালা দুলিয়ে সতীশ নিয়ে হাজির করলো আমায় তার নেম-সেক-এর বাড়ীতে, তার রুবি মায়ের কাছে। ছোট্ট একটি মা পেলাম বটে, কিন্তু হারালাম আলাউদ্দীনের নবাবী ডিস, মোরগমসল্লম আর বিরিয়ানী। গাণ্ডীবের মতো ফাউণ্টেন পেন তুলে নিলেন তিনি।

ভালো লাগছিল না। আবার সেই অশান্তি। অন্নদাবাবু যতই ধমকে যান দারোগাকে, দারোগার সম্মান যে বৃটিশ সরকারের প্রেস্টিজ ! অক্ষুণ্ণ রাখতেই হবে at any cost !

অকস্মাৎ কানে ভেসে এল হালকা গানের একটি কলি, তাও আবার নারীকণ্ঠে। আধেক শোনা গেল, আধেক শোনা গেল না—শুধু গুনগুন। মৌমাছির মতো। স্বপ্ন দেখছি না তো?—না, রীতিমতো জেগে আছি। অনিলবাবুর নাসিকা অবশ্য সেই রাত এগারোটা থেকেই একটানা সুরে গর্জ্জন করে চলেছে। কিন্তু গুনগুনের সঙ্গে আবার টকটক শব্দও শুনতে পাচ্ছি ! নিশ্চয়ই কেউ অনধিকার প্রবেশ করেছে আমাদের বাড়ীতে এবং অনিলবাবুর সাধের গাঁদা ফুলগুলি তুলে নিয়ে যাচ্ছে। গানের সঙ্গে পাওয়া যাচ্ছে ফুলের বোঁটা ছেঁড়ার শব্দ।

সুতরাং এক লাফে উঠে পড়লাম শয্যা ছেড়ে এবং দ্বিতীয় লাফে বারান্দায় এসে দেখি—কি দেখলাম আজও মনে আছে তা। বলছি।

হলুদ রংয়ের গাঁদা ফুলের বনে টকটকে লাল রংয়ের শাড়ি-পরা একটি মেয়ে। চিনি না, জানি না, কোথাও দেখেছি বলেও মনে করতে পারলাম না। কিন্তু এখন দেখলাম, ভালো করে দেখলাম। হ্যাংলাপানা গড়ন, মুখখানা লম্বাটে ধরনের, পিঠের ওপর দোদুল্যমান দীর্ঘ বেণী, তার মাথায় গোটাকয়েক গাঁদা ফুল

বাঁধা। বয়স পনেরোর বেশী হতেই পারে না। ফ্রক পরলেও চলতো।— না, চলতো না। কারণ শরীর পুষ্ট, অতিরিক্ত রকম বাড়ন্ত। রেখাগুলো লজ্জাহীনভাবে তীক্ষ্ণ, শাড়ির আবরণ সে তীক্ষ্ণতাকে চেপে রাখতে পারেনি। ঐ শরীরে ফ্রক বড্ড বেমানান হবে।

আমার দিকে একটি চকিত দৃষ্টি ও মুচকি হাসি ছুঁড়ে দিয়ে মেয়েটি দিব্যি ফুল তুলতে লাগলো নির্ভয়ে। যেন তার নিজের বাগান আর আমিই ওখানে অবাঞ্ছিত। কিন্তু ওমনি বে-আইনী উদাসীনতায় আমি ভুলবো কেন? জিজ্ঞেস করলাম: ফুল তুলছো যে?

বললো: দরকার আছে। আজ বেস্পতিবার, তাই।

বললাম: লক্ষ্মীপুজা বলে আমাদের ফুলগুলো নিয়ে যাবে?

জবাব দিল: পুজো হয়ে গেলে পেসাদ দিয়ে যাবো'খন।

সত্যিই রাগ হলো: পেসাদ আমরা খেতে চাই না, সুতরাং ফুলও তুলো না। অনেক কষ্ট করে লাগিয়েছেন অনিলবাবু, তোমার নিয়ে যাবার জন্য নয়। কিন্তু তুমি বাড়ীর মধ্যে এলে কি করে? সদর দরজা বন্ধ ছিল, বন্ধই তো রয়েছে দেখছি।

এইবার মেয়েটি তাকালো, হেসে বললো: বেড়া ডিঙিয়ে লাফিয়ে এসেছি।

বিরক্ত হলাম। ভারী ডেঁপো মেয়ে তো! দেখলাম, সদর দিয়ে আসেনি, এসেছে খিড়কির দরজা দিয়ে। দরজাটা তখনো খোলা। তবু ভালো। সদর দিয়ে আসতে গেলে দূরের কোয়ার্টার্স থেকে আলাউদ্দীনের নজরকে ফাঁকি দেয়া যেত কিনা সন্দেহ। তাহলেই হতো আর এক কাণ্ড! রুবি মাকে নিয়েই হুলুস্থুল চলছে, তারপর আবার······বললাম: অন্যায় করেছ। তোমায় আমরা চিনিনে, জানিনে—

বাধা দিল মেয়েটি: আমি কিন্তু আপনাকে চিনি, জানি। মন্মথ কাকার দোকানে সর্ব্বদাই যান আপনি আমাদের বাড়ীর সম্মুখ দিয়ে। সতীশদা' আপনার বন্ধু। আর এ-ও জানি, আপনার বিয়ে হবে—

অ্যাঁ! বলে কি মেয়েটা! এত খবর ও কোথায় পেল? জিজ্ঞেস করলাম: কোন্‌টা তোমাদের বাড়ী? কোথায় পেলে আমার বিয়ের খবর? সতীশ তোমাদের বাড়ীতে যায় নাকি? তার মুখেই শুনেছ কি?

হাতের ফুলের সাজি দুলিয়ে ও মাথার বেণী দুলিয়ে এবার এগিয়ে এল মেয়েটি।

মুচকি হাসলো। এমনি দুষ্টু হাসি যেন ও ওর সমবয়সী কোনো ছেলের সঙ্গে হাসিঠাট্টা করছে। আবার একটা দৃষ্টি ছুঁড়ে মারলো, তারপর অনর্থক শাড়িটা একটু টেনে দিল, তারপর কিউটেক্সরঞ্জিত পায়ের আঙুলে মাটি খুঁড়তে খুঁড়তে বললো: ঠিকই বলেছেন সতীশদা' জানিস চামেলী, দ্বিজেনকে বলিস ওর বিয়ের কথা, দেখিস ও ক্ষেপে যাবে।

বিস্ময় আমার উত্তরোত্তর বেড়েই চললো। যেন এক অলিখিত উপন্যাসের নায়ক হয়ে পড়ছি আমি নিজের অজ্ঞাতে। চেগারের ওপর দিয়ে দৃষ্টি প্রসারিত করলাম। না, নবাব আলাউদ্দীন তখনো খোয়াব দেখছেন। আর আমাদের ঘরের মধ্যেও চলছে একটানা নাসিকা গর্জ্জন। কার্ত্তিকের এই ঠাণ্ডা ভোরে শুধু চামেলী ও আমি। শাড়ি পরবার বিশেষ কৌশল ও কথা বলবার বিশেষ ধরন দেখে বেশ বুঝতে পারলাম, শহরের হাওয়া এই গণ্ডগ্রামেও এসে অনুপ্রবেশ করেছে!

বললাম: তুমি দেখছি আমার নামও জেনে নিয়েছ। কোন্ বাড়ী তোমাদের?

তারপর জানা গেল সব। হরিদাস সেনগুপ্তের কন্যা চামেলী সেনগুপ্তা। গিরিজাবাবুর বাড়ীর রাস্তায় মোড়ের ওপর প্রকাণ্ড বটগাছটার নীচে হরিদাস-বাবুর বাড়ী। হরিদাসবাবু মারা গেছেন অনেক কাল, বিধবা স্ত্রী যূথিকা ও চামেলীকে বিয়ে দিতে পারলেই নিশ্চিন্ত হন।

জোয়ারদার এই কথাটাই একদিন সাহস করে পাড়লেন আমার কাছে। অনিলবাবু নাকি ওঁদের পালটি ঘর, তাঁকে পছন্দও হয়েছে সবার। যূথিকারও এতে অমত নেই। আমারই মতো যদি অনিলবাবু—

ব্যস, আমি একটা নজীর সৃষ্টি করে ফেললাম দেখছি। খানসামায় আমার বিবাহ স্থির হয়ে গেছে, হরিপুরে অনিলবাবুর বিবাহও স্থির করে ফেলবো? ক্ষতি কিছুই দেখলাম না। আমার ব্যক্তিগত প্রচেষ্টায় যদি একটি বিধবার একটি কন্যা উদ্ধার হয়ে যায়, যাক না! অনিলবাবুর কাছে কথাটা পাড়তেই সহসা রাজী হয়ে গেলেন তিনি। তাঁর দেশের বাড়ীতে জোয়ারদারকে দিয়ে প্রথমে ও পরে একেবারে হরিদাস সেনগুপ্তের স্ত্রীকে দিয়েই লেখানো হলো। রাজী হয়ে গেলেন অনিলবাবুর অভিভাবক। তবে স্থির হলো, অনিলবাবুর মুক্তির পর বিয়ে হবে। ব্যস, আমারই মতো অনিলবাবু অন্তরীণ হয়ে সুদূর এক গ্রামে

এসে আত্মীয়তার বন্ধনে আবদ্ধ হয়ে পড়বেন! যূথিকার মনের কথাও জানা গেল চামেলী মারফত। চামেলীকে এবার আর পায় কে? আমাদের বাড়ীতে তার ফুলতোলার কাজটা আর বৃহস্পতিবারের জন্য আটকে থাকলো না। প্রথম দিনেই সে আমায় কেয়ার করেনি, এবার সে রীতিমতো ঠাট্টা করা শুরু করলো জামাইবাবুর বন্ধু হিসেবে। পনেরো বছরের শরীরে যেমন বিশ বছরের বাড়াবাড়ি দেখা দিয়েছিল বেমানানভাবে, তেমনি তার হাসিঠাট্টার ভাষা ও ভঙ্গী একেবারে পঁচিশ বছরের মহিলাকেও মাঝে মাঝে ছাড়িয়ে যেতে লাগলো। অথচ আশ্চর্য্য, অনিলবাবু তখনো তার জামাইবাবুতে রূপান্তরিত হননি। কবে হতে পারবেন, তাও নির্ভর করছে সরকার বাহাদুরের মর্জ্জির ওপর। সে মর্জ্জির পরও আছে স্বয়ং অনিলবাবুর মতিগতি। আমি খানসামায় প্রতিশ্রুতি দিয়ে এসেছি এবং মর্ম্মে মর্ম্মে জানি, সে প্রতিশ্রুতি রাখবোই অবশ্য যদি না তারকবাবু মত বদলান। কিন্তু মুক্তি পেয়ে উত্তরবঙ্গ ছেড়ে সেই সুদূর দক্ষিণ-বঙ্গে বরিশালের গ্রামে ফিরে যাবার পর অনিলবাবু প্রতিশ্রুতি রাখবার জন্য আবার উজান ঠেলে এতদুর ফিরে আসবেন কিনা, বলা কঠিন। ভদ্রলোক নিরীহ ভালোমানুষ, গোবেচারা গোছের। আমার অনুরোধে ও বিধবা মহিলাকে কন্যাদায় থেকে উদ্ধারের সাধু প্রস্তাবে তিনি রাজী হয়েছেন বটে এবং তাঁর আত্মীয়েরাও অনুমোদন করেছেন। তথাপি বরিশালে নেমে যাবার পর আবার এতখানি চড়াই পথে কষ্ট করে আসবেন কি?

কিন্তু আশ্চর্য্য, এত সব অনিশ্চয়তার বাষ্প এক ফুৎকারে যেন উড়িয়ে দিল চামেলীরাণী। কথা হয়েছে মানেই যেন বিয়ে হয়ে গেছে আর আমি তার জামাইবাবুর বন্ধু বনে গেছি! তাই থানা কম্পাউণ্ডের মধ্যে অবস্থিত রাজবন্দীদের সংরক্ষিত কোয়ার্টার্স যখন-তখন এই অনূঢ়া কিশোরীর আনন্দ-কলরবে ও হাসি-ঠাট্টায় মুখরিত হয়ে উঠতে লাগলো।......

সম্রাট আলাউদ্দীন গুপ্তচরমুখে অবশ্যই সংবাদ পাচ্ছিলেন। কিন্তু অখিলবাবুর মারফত সংবাদ পেলাম যে, ছাহেব চিড়িয়াখানার শের-এর মতো শুধু দাঁতমুখই খিঁচোচ্ছেন থানায় বসে বসে। রুবি-মা ঘটিত ব্যাপারে ইনসপেক্টার অন্নদাবাবুর ব্যবহৃত বিশেষণগুলো স্মরণ করে আর সাহস পাচ্ছেন না কলম ধরতে!......

হরিপুরে মাছ খুব কমই পাওয়া যেত। স্থানীয় মাছের আমদানী এত কম

ছিল যে, বাজারেই তা নামতে পারতো না। পথে পথেই শেষ হয়ে যেত। আর চালানী মাছ যা আসতো, তাও বিস্বাদ লাগতো। কত দিন আগেকার ধরা মাছ কে জানে। সুতরাং ডিমের ওপরই আমাদের নির্ভর করতে হতো। তারপর পেটরোগা অনিলবাবু মাঝে মাঝেই উপবাস করতেন বা চিড়ে খেতেন। একা আমার জন্য আর চাকর রাখলাম না আমরা। কোনোদিন জমিদার গিরিজাবাবুর বাড়ীতেও পাতা পাততে হতো। মন্মথ জোয়ারদার মাঝে মাঝেই তাঁর কুকারে অভিনব প্রথায় রান্নাকরা মাংসের ঝোল খাইয়ে দিতেন। তারপর সতীশ গুপ্তের মেসে ও সতীশ গুহের বাড়ীতে ছিল অবারিত রান্নাঘর। নেহাত আমাদের এখানে রান্না চাপাতে হলেও ঐ ডাল আর ভাত পর্য্যন্তই। অখিলবাবুর স্ত্রীও পাঠিয়ে দিতেন নানা ব্যঞ্জন দারোগার নজরকে ফাঁকি দিয়ে। অর্থাৎ রান্নার ব্যাপারটা এখানে প্রায় বর্জ্জন করেই চলছিলাম।

এমন সময় অকস্মাৎ এক হাটের দিন বিকেলে অনিলবাবু প্রায় দেড় সের ওজনের একটি ইলিশ মাছ এনে হাজির করলেন। সগর্ব্বে বললেন: চার টাকা সের চেয়েছিল, সাড়ে তিন করে এনেছি। ফার্স্ট ক্লাস মাছ, সোজা গোয়ালন্দ থেকে এখানে এসেছে। দেখুন দ্বিজেনবাবু, কি সাইজ আর কি শেপ, আর রংটা দেখছেন, যেন খাঁটি রূপো—

কিন্তু দক্ষিণা লাগলো ক'খানা রূপো? হেসে প্রশ্ন করলাম।

পাঁচ খানা, সগর্ব্বেই জবাব দিলেন তিনি: তা হোক, এদেশে এমনি জিনিস কখনো আসেনি আর কখনো আসবে বলে কেউ মনেও করেন না। তাই দেখতে দেখতে ব্যাটার এক বাক্স মাছ উড়ে গেল, বুঝলেন? ভাগ্যিস, একখানা ধরে ফেলেছিলাম—

বললাম: কিন্তু দেড় সের মাছ—দু'জন লোক—

কেন, বাধা দিয়ে তৎক্ষণাৎ সর্ব্ব সমস্যার সমাধান করে দিলেন অনিলবাবু! আরে মশাই, চার পাঁচ দিন বসে বসে খাবো। ইলিশ মাছ যার নাম, বাসি বাসি তস্য বাসি হলেও যার স্বাদ ও গন্ধ থাকে একেবারে অক্ষুণ্ণ। সাত দিন হয়ে গেলেও যা পেঁয়াজ-রসুন দিয়ে ঝুরি-ভাজা করে মজাসে চালানো যায়।

তবুও দ্বিধা প্রকাশ করলাম: কিন্তু আমাদের রান্নাঘরে তো প্রবেশ নিষিদ্ধ হয়ে আছে। উনুন আছে বটে, কিন্তু কোথায় কাঠ? তারপর হাঁড়িকড়াগুলো

সব নোঙরা ময়লা হয়ে পড়ে আছে। মসলা কোথায়? তেল? নুন? মসলা বাটবার শিলখানা আছে বটে, কিন্তু নোড়া?

ব্যস, মাথায় হাত দিয়ে বসে পড়লেন অনিলবাবু। দুঃখ-ভাঙ্গা স্বরে বললেন: তাহলে এটা অখিলবাবুর বাড়ীতেই পাঠিয়ে দেয়া যাক, বলে পাঠাই আমাদের দিন তিনেক দু'বেলা চারখানা করে মাছের টুকরো দিলেই হবে। কি বলেন?

বলে মাছটা বারান্দার বাঁশের সঙ্গে ঝুলিয়ে বাঁধতে লাগলেন অনিলবাবু। আমি বললাম: না, না, সেটা ঠিক হবে না। মাছ দিয়ে আবার ভাগ চাওয়া ভালো দেখাবে না। তার চাইতে জোয়ারদারের ওখানে ফিস্ট লাগালে কেমন হয়?

এ প্রস্তাব আবার তাঁর মনঃপুত হলো না: না মশাই, জোয়ারদারের কুকারে ইলিশ রান্না ভালো হবে না। আর রান্নার উনি কি জানেন? খান তো আলু সেদ্ধ আর ভাত! তার চাইতে এক কাজ করা যাক, আপনার বন্ধু সতীশবাবুর মেসে পাঠিয়ে দিই—

এ প্রস্তাব আবার আমার মনঃপুত হলো না। বললাম: মেসে? বলেন কি! তাহলে আর ভাগ পেতে হবে না। যদি সর্ব্বসত্ব ত্যাগ করে দান করতে পারেন, তাহলে চলুন, মেসে দান করে আসি।

তাহলে কি করা যায়? আমার প্রস্তাব অনিলবাবুর মনঃপুত হচ্ছে না, আবার ওঁর প্রস্তাব আমি সমর্থন করতে পারছি না। বারান্দায় দোদুল্যমান ইলিশ মাছটিকে সম্মুখে রেখে দুটি চেয়ারে বসে পড়লাম আমরা গবেষণা করতে, কিভাবে মাছটির সদ্গতি করা যেতে পারে! শুধু জোয়ারদার, অখিলবাবু ও সতীশ গুপ্তের ওখানে কেন, গিরিজাবাবু, সতীশ গুহ, এমন কি সম্রাট আলাউদ্দীনের ওঁখানেও দেবার প্রস্তাব যথারীতি উঠলো ও যথারীতি বাতিল হয়ে গেল। অনেক চিন্তা করে অবশেষে যখন আমি চামেলীদের বাড়ীতে পাঠিয়ে দেবার প্রস্তাব করলাম, অনিলবাবু তখন একেবারে ফায়ার হয়ে উঠলেন: পাগল হয়েছেন নাকি?

সুতরাং অনেক মাথা ঘামিয়ে ও অনেক সময় ব্যয় করে যখন কোনো সিদ্ধান্তেই পৌছুতে পারলাম না আমরা, তখন অনিলবাবু সহসা বলে উঠলেন: কারুকে দিতে হবে না, কারুর বাড়ী পাঠাতে হবে না। কেন, আমরা কি অথর্ব্ব নাকি? ইংরেজ মারতে পারি, আর মাছ কাটতে রাঁধতে পারবো না?—

আলবৎ পারবো, একশোবার পারবো। আপনি মাছটা কাটুন, আমি তেল, মসলা ও রান্না করবার কাঠ কিনে আনছি। ফার্স্ট ক্লাস চাল ও মুগের ডাল নিয়ে আসছি, আজ খিচুড়ি, মাছভাজা, মাছের ঝাল ও ভাঁপানো মাছ রান্না হবে।

বলেই সোজা বেরিয়ে যাচ্ছিলেন, এমন সময় অকস্মাৎ শব্দ শোনা গেল, ম্যাঁ-এ্যা-ওঁ—

থমকে দাঁড়ালেন অনিলবাবু, আমিও চমকে উঠলাম। বারান্দার অদূরে অর্দ্ধ-খোলা সদর দরজা দিয়ে উঁকি মারছেন একটি নধরকান্তি মার্জ্জাররাণী। সে লুব্ধ দৃষ্টি আমাদের প্রতি নয়, বাঁশে দোদুল্যমান ইলিশরাণীর প্রতি। ইলিশের কস্তুরী গন্ধ বাতাসে ভেসে ভেসে আলাউদ্দীনের গৃহেও তা'হলে পৌঁছে গেছে, তাই গন্ধাহুতের মতো এসে আবির্ভূত হয়েছেন ক্ষুধার্ত্ত অতিথি!

খড়ম ছুঁড়ে মারলেন অনিলবাবু: দেখবেন দ্বিজেনবাবু, সাবধান! আলাউদ্দীনের নাতনী এসে গেছে গন্ধে গন্ধে।

অনিলবাবু বেরিয়ে যাবার পর বসলাম আমি বটি নিয়ে। বাড়ীতে অন্তরীণ থাকাকালে সামান্য সেফটি ক্ষুরের ব্লেড দিয়েই কেটে ফেলেছি গোটা ইলিশ মাছ, সুতরাং বটি দিয়ে টুকরো টুকরো করে ফেলতে আদৌ দেরী হলো না। সত্যিই চমৎকার মাছটি! সদর দরজা ভেজিয়ে দেবার ফলে বিড়ালটা আর বাড়ীতে ঢুকতে পারেনি সত্য, কিন্তু চেগারের বাইরে ঘন ঘন তার আকুতি শুনতে লাগলাম, ম্যাঁ-এ্যা-ওঁ······

অনিলবাবু ফিরে এলেন এবং সমস্ত আয়োজন করে নিয়ে আধঘন্টার মধ্যেই খিচুড়ির হাড়ি চড়িয়ে দিলাম। কাঠ দিয়ে রান্না, সুতরাং, বেরিয়ে যাবার উপায় নেই। বসে বসে কাঠ ঠেলতে লাগলাম। ঢাকনিটা তুলে অনিলবাবু বললেন: দেখেছেন, এক রত্তি ডিম নেই আর পেটির মাছের গায়ে গায়ে চর্ব্বি জমে আছে। বেশ বড় সাইজ করেই কেটেছেন। ভালোই করেছেন। খাবো তো দু'জনে, তার আবার কুটি কুটি করবার দরকার কি? আচ্ছা দ্বিজেনবাবু, আপনি কণ্ঠার কাঁটাটা ভালোবাসেন, না ল্যাজটা?

দুটোই। তৎক্ষণাৎ জবাব দিলাম: ইলিশ মাছের সবটাই চমৎকার।

অনিলবাবু বলতে লাগলেন: কণ্ঠার কাঁটা মাছটাতে এত কাঁটা যে আমি সামলাতে পারি না, ল্যাজে বরং কম। তবে হ্যাঁ, যদি কড়া করে ভাজেন,

তাহলে কণ্ঠার কাঁটাও চালাতে পারি। আপনি মাথাটা ঝোলে ভালোবাসেন, না ভাজা ?

মাথা দিয়ে তরকারি ভালো হয়। জবাব দিলাম।

খিচুড়িটা নামাতেই অনিলবাবু বলে উঠলেন: যা গন্ধ ছেড়েছে মশাই, ক্ষিদেটা যেন বড্ড জোর চাড়া দিয়ে উঠছে। রান্নায় যে আপনি আলাউদ্দীনের বেগমকেও হার মানাতে পারেন, তা বেশ বুঝতে পারছি। চাকুরে মেয়েকে বিয়ে করে সুবিধেই হবে আপনার। কখনো তিনি, আবার তিনি চাকুরিতে বেরিয়ে গেলে আপনি, রান্নাঘরের জন্য আর বাড়তি লোক লাগবে না।—একটু থেমে সহসা আবেদন জানালেন তিনি: আচ্ছা, এক কাজ করলে কেমন হয় দ্বিজেনবাবু, আজকের রাত্রের মেনুটা একটু সংক্ষেপ করুন না। রাত করে খুব বেশী হাঙ্গামা না করে ঝাল, ঝোল, ভাঁপানো, টক ইত্যাদি সবই কাল দিনের জন্য মুলতুবী রাখুন না, আজ শুধু ক'খানা ভাজা দিয়েই চলুক আমাদের কালকের ভুরিভোজের প্রস্তাবনা। কি বলেন ?

আপত্তি জানালাম: খিচুড়ির সঙ্গে ইলিশ মাছ ভাজা বেস্ট, সে বিষয়ে আদৌ সন্দেহ নেই। কিন্তু সেই সঙ্গে ক'খানা যদি ঝালে ও ভাঁপানো পাওয়া যায়, তাহলে একেবারে মারভেলাস হবে। আপনি একটু ধৈর্য্য ধরে থাকুন। নইলে যান, ঘরে গিয়ে একখানা বই-টই খুলে বসুন।

স্পষ্ট স্বীকার করলেন তিনি: হ্যাঁ মশাই, ভালো কথাই বলছেন, এমনি খিচুড়ির গন্ধ ছেড়ে ও-ঘরে যাই আর কি! খিচুড়ির গন্ধেই প্রায় নেশা লেগে গেছে, এর পর ইলিশ মাছ যেই তেলে ছেড়ে দেবেন, তখন না পাগল হয়ে যাই। বই-টই তখন চুলোয় যাবে। তার চাইতে যা বললাম, তাই করুন না দ্বিজেনবাবু —অনিলবাবু সকাতর অনুরোধ জানিয়ে ফেললেন: আপনি না-হয় কালকের জন্য শুধু পেটের কেন, সব মাছগুলোই রেখে দিন ঢেকে, আজ শুধু ল্যাজ ও পিঠের মাছ ভাজা হোক। এত ক্ষিদে পেয়ে গেছে যে, আর দেরী সইছে না—

তবুও একবার আপত্তি জানালাম: কিন্তু আপনি জানেন না অনিলবাবু, পিঠের মাছের ঝাল যা হয়—

বাধা দিলেন: তাহলে এক কাজ করা যাক না কেন, আজ শুধু কণ্ঠার মাছ, ল্যাজ, মাথা ও কাঁটাকুটো বেশ কড়া করে ভেজে খিচুড়ি সহযোগে চালানো যাক, কাল দিনের বেলায় একেবারে ষোড়শোপচারের আয়োজন করা যাবে—

দি আইডিয়া! উত্তম প্রস্তাব। ক্ষিদে আমারও বেশ পেয়ে গিয়েছিল, সুতরাং তৎক্ষণাৎ অনিলবাবুর প্রস্তাবে রাজী হয়ে গেলাম। রান্নার কেরামতি এই পেট-রোগা ভদ্রলোককে আর কি দেখাবো! কাল বরং সতীশকে বলবো'খন হুস্ করে এক ফাঁকে এসে খেয়ে যেতে আর চামেলীরাণীকেও একটু টেস্ট করিয়ে দোব, যাতে তার দিদিকে আমার এই মেয়েদের ফেলকরানো রান্নার কেরামতির কথাটা জানিয়ে দিতে পারে। জোয়ারদার তো কুকারেই সারাজীবন চালাচ্ছেন, কাল না-হয় সেখানেই বয়ে নিয়ে যাবো কতকটা, তারপর ওখানে গিরিজাবাবু, সতীশ গুহ, ডাঃ মনোজ দত্ত ও আরো ক'জনকে খবর দিয়ে আনিয়ে বৈকালিক চায়ের আসরটা খাসা জমানো যাবে। জমাদার অখিলবাবুকেও বলে দোব এক ফাঁকে ঢুঁ মেরে আসতে।

তাই স্থির হয়ে গেল। সে রাত্রে খিচুড়ি ইলিশ মাছের কাঁটাকুটো ভাজা সহযোগেই পরম পরিতোষ সহকারে শেষ করলাম। তারপর প্রায় সবগুলো মাছের টুকরোই সামান্য ভেজে কড়াইশুদ্ধ নির্ব্বাপিত উনুনের ওপর বসিয়ে প্রথমে একখানা থালা, তার ওপর একটা ঝুড়ি এবং তারও ওপর দু'খানা ইট বসিয়ে দিলাম। অনিলবাবু বললেন: যাক, আজ তো বেশ হলোই, কাল আরো বেশ হবে।

ঘরে ফিরে এসে অনেক রাত পর্য্যন্ত আমাদের আলোচনা চললো আগামী কালের ভোজনপর্ব্বটা কিভাবে সর্ব্বাঙ্গসুন্দর ও অভূতপূর্ব্ব করে তোলা যায়। হরিপুর গ্রামে সুধীজন ও ভোজনরসিক সমাজকে একেবারে তাক্ লাগিয়ে দেবার সঙ্কল্প গ্রহণ করে আমরা ঘুমিয়ে পড়লাম।......

ভোরে অকস্মাৎ ঘুম ভেঙ্গে গেল অনিলবাবুর চেঁচামেচিতে। এত ভোরে তো তিনি কোনোদিন ওঠেন না, বিশেষ করে, শীতকালে। কি হলো আজ?

ধড়মড় করে উঠে বসতেই অনিলবাবু রান্নাঘর থেকে ছুটে এসে একেবারে ধপাস করে আমার পাশে বসে পড়লেন।

জিজ্ঞেস করলাম: কি হলো?

শিরে করাঘাত করে বলে উঠলেন অনিলবাবু: আর কি হয়েছে, সর্ব্বনাশ হয়েছে! গিয়ে দেখুন রান্নাঘরে, ইট ফেলে, ঝুড়ি উলটে দিয়ে সেই ব্যাটা বিড়াল সবগুলো মাছ—

অ্যাঁ, বলেন কি! ত্রিং করে লাফিয়ে উঠলাম, তারপর এই শীতের কথা বেমালুম হয়ে খালি গায়েই ছুটে গেলাম রান্নাঘরে মরিয়া হয়ে। চোখদুটো ছানাবড়া হয়ে গেল। পাথরের চোখের মতো পলকহীন হয়ে রইলো। তারপর বেরিয়ে এল গোটাকয়েক দীর্ঘশ্বাস!

বুক ভেঙ্গে গেছে। ঝাল, ঝোল, ভাঁপানো, টক সমস্ত প্ল্যান ফেঁসে গেছে। কালকের ভূরিভোজন, বৈকালিক চা-চক্র, কেরামতি দেখাবার সমস্ত পরিকল্পনা একেবারে নস্যাৎ হয়ে গেছে। আমরা খেয়েছি শুধু কণ্ঠা ও ল্যাজা আর পরস্বাপহারী দস্যু খেয়েছে সব। আমাদের বুক ভেঙ্গে দিয়েছে!

অনিলবাবু সহসা চীৎকার করে উঠলেন: শালা আলাউদ্দীনের আদুরে বিড়াল!

হাসবো, না কাঁদবো বুঝতে পারলাম না।······

হক মন্ত্রিসভা তখন অন্যতম মন্ত্রী সৈয়দ নওসের আলীর বিশেষ উদ্যোগে বাংলার রাজবন্দীদের ধীরে ধীরে মুক্তি দেবার নীতি গ্রহণ করেছেন। দু'একদিন পরপরই সংবাদপত্রে প্রকাশিত হয় একশো জন মুক্তির আদেশপ্রাপ্ত রাজবন্দীর নাম। সরকারী হুকুমনামা এসে পড়ে দিন সাতেকের মধ্যেই।

উগ্র উৎসাহ নিয়ে অনিলবাবু প্রত্যহই যান ডাঃ মনোজ দত্তের ওখানে এবং প্রত্যহই ফিরে আসেন হতাশ হয়ে, তারপর ফোস্ করে একটা নিঃশ্বাস ফেলে বলেন: নাঃ দ্বিজেনবাবু, আপনারও নাম নেই, আমারও নেই।

আমি তৎক্ষণাৎ প্রবোধ দিই: ঘাবড়াবেন না, এগারো শো ছাড়া হবে। চান্স এখনো যায়নি।

তারপরই আবার স্মরণ করিয়ে দিই: কিন্তু সাবধান, বিয়ে করবেন বলে যে কথা দিয়েছেন, তা কিন্তু রাখবেন। আমিও কথা দিয়েছি, আমিও তা রাখবো। রাজবন্দীদের কথা যেন নড়চড় না হয়।

নিশ্চয়ই হবে না।—জোর দিয়ে বলেন অনিলবাবু।

অকস্মাৎ একদিন কলকাতা থেকে মেজদা'র চিঠি পেলাম ২৬শে অগ্রহায়ণ আমার বিয়ের দিন ধার্য্য করা হয়েছে। তারকবাবু ও মেজদা' দু'জনেই সরকারের কাছে দরখাস্ত করেছেন আমায় ছুটি দেবার জন্য।

ক্ষেপে গেলেন অনিলবাবু। এই আনন্দের সন্দেশ বিতরণের জন্য ছুটোছুটি করলেন সারা হরিপুর গ্রামে। ২৬শে অগ্রহায়ণ মানে ১২ই ডিসেম্বর, ১৯৩৭ সাল।

১০ই ডিসেম্বর দুপুরবেলা বারান্দায় দু'জন খেতে বসেছি, এমন সময় বেড়ার ফাঁক দিয়ে দেখা গেল দূরে দু'জন সশস্ত্র সিপাই আসছে থানার দিকে। আর যায় কোথা! খাওয়া ফেলেই উঠে পড়লেন অনিলবাবু, ছুটে গেলেন থানায় এবং পরক্ষণেই ফিরে এসে একেবারে কলরব করে উঠলেন : এসে গেছে দ্বিজেনবাবু, সরকারী হুকুম এসে গেছে।—Your transfer order to the house of Mr. Tarakeswar Chatterjee of Khansama…এখনই রওনা হতে হবে। ফজলুল হকের বিবেচনা আছে, কি বলেন ?

হেসে জবাব দিলাম : হবে না কেন, বরিশালের যে! তবে গৈলা নয় কিন্তু, চাখার। সেটা ভুলবেন না।

বিকেলবেলাই রওনা হলাম মালপত্র সব নিয়ে। বিয়ের পরে এখানে নাও ফিরে আসতে পারি, তাই গিরিজাবাবু, জোয়ারদার, সতীশ গুপ্ত, সতীশ গুহ, অখিলবাবু সবাই জানালেন অভিনন্দন। রুবি মা অভিমান করে বললো : এবার মাকে আর মনে পড়বে না।

বললাম : শুধু ছেলে নয়, এবার ছেলের বৌ-ও আসবে তোমার কাছে।

যদি তোমায় এখানে আর না পাঠায় ?—জিজ্ঞেস করলো রুবি মা।

বললাম : একদিন তো ছাড়া পাবো। তোমার সাথে দেখা করবোই রুবি মা।

চামেলী বললো : এবার আপনার বাড়ীর সব ফুল তুলে নিয়ে আসবো।

সেই সঙ্গে জামাইবাবুকেও।—বলে হাসলাম।

সত্যি, একবার বেড়িয়ে যাবেন হরিপুরে ছাড়া পাবার পর, কেমন ?

কথা দিলাম : আসবো।

কথা দিচ্ছেন তো ?—চামেলীর কণ্ঠে বিপুল আগ্রহ।

দিচ্ছি।

আবার সেই আঠারো মাইল। ট্যাঙস ট্যাঙস করে চলেছে গরুর গাড়ী। সারারাত চলবে। সেই ভোরে পৌঁছুবে রায়গঞ্জ স্টেশনে। সেখান থেকে ট্রেন।

বেশ শীত পড়ে গেছে। পড়বেই। ডিসেম্বরের অপরাহ্ন। একটু পরেই

চারদিক অন্ধকার হয়ে এল। লেপ মুড়ি দিয়ে শুয়ে পড়লাম। কথা বলবার কেউ নেই। বাহে গাড়োয়ান বিচিত্র সুরে বিচিত্র ভাষায় গরু দুটোকে কি সব বলছে। নীরবে গরুদুটো বোধহয় তার নির্দ্দেশ পালন করে এগিয়ে চলেছে। পেছনের গাড়ীখানাও অন্ধকার। তবুও ওটাতে আমার মালপত্রের সঙ্গে আছে দু'জন সশস্ত্র সিপাই ও একজন আই বি-র সহ-দারোগা। তাদের কথাবার্ত্তার মৃদু গুঞ্জন মাঝে মাঝে কানে আসছে।

বিয়ে করতে চলেছি আমি। যে বিয়ে দেবার জন্য মা-বাবা এত চেষ্টা করেছিলেন, তাঁরা আজ কোথায়? বাবার ইচ্ছে ছিল আমার বৌ দেখে যাবেন, মার আশা ছিল আমার বৌ এসে তাঁর সেবা করবে। কিন্তু তাঁদের সে ইচ্ছা, সে আশা পূরণ করতে পারিনি আমি। বাদ্যভাণ্ড-মুখরিত আলো ঝলমল শোভাযাত্রায় যে উৎফুল্ল বরযাত্রী দলের যোগদানের কথা, আজ তারা কোথায়? কোথায়ই-বা আমার দেশ, কোথায় আমার পরিজন? অন্ধকার অজানা পথে শম্বুক গতিতে চলমান এক গরুর গাড়ীর অন্ধকার ছইয়ের মধ্যে লেপের নীচের অন্ধকারে প্রসারিত দেহ একক পড়ে রয়েছি আমি আগামী পরশুর বর। সে বাড়ীতে নিশ্চয়ই অন্ধকার নেই, অনেক আলো জ্বলে উঠেছে, আত্মীয়-বন্ধু প্রতিবেশীর আনন্দকলরবে মুখর হয়ে উঠেছে বিয়ে বাড়ী, হয়তো অনেক আশা, অনেক রঙীন পরিকল্পনা নিয়ে সাগ্রহে অপেক্ষা করছে বিয়ের কনে। সে যখন দেখবে এসেছি আমি একা, একাই নামছি অন্ধকার ছইয়ের নীচে থেকে, জানিনা কি প্রতিক্রিয়া হবে তার মনে! সে কি বেদনার আঘাতে মুষড়ে পড়বে, না শির উঁচু করে এগিয়ে আসবে অন্তরে এই মহাসত্য উপলব্ধি করে যে, দেশ স্বাধীন হবার পূর্ব্বে কোনো বিপ্লবীর জীবনেই খুশীর দেয়ালী জ্বলতে পারে না?······

## ছাব্বিশ

১১ই ডিসেম্বর সন্ধ্যায় এসে নামলাম আবার সেই দারোয়ানী স্টেশনে। চেপে বসলাম আবার সেই গরুর গাড়ীতে। আবার চললো গরুর গাড়ী শম্বুকের মতো।

এবার চলেছি বরবেশে। রাজবন্দী বর, তাই বরযাত্রী দু'জন সশস্ত্র সিপাই আর আই বি-র জনৈক সহ-দারোগা। বরবেশে নয়, মনে হলো চলেছি বিজয়ীর বেশে। খানসামার নিন্দুকের দলের মুখে এবার ছাই পড়লো, গালে লেপিত হলো চুন আর কালি! মাস্টারমশাইয়ের কন্যার সঙ্গে চোরের বিবাহ ভেঙ্গে দিয়ে যারা সমাজসেবার জলন্ত আদর্শ স্থাপন করবার জন্য নিসপিস করছিলো, সেই সীতা বিশ্বাসের শাগরেদদের এবার মাথা কাটা গেল। চোর আজ চলেছে বিজয়ী বরের বেশে! একবার কথা দিলে রাজবন্দী যে সে কথার আর খেলাপ করে না, এবার আর একবার তার পরিচয় পাবে হিংসুটের দল। আনন্দে রোমাঞ্চ জাগছিল শরীরে এই ভেবে যে, অবশেষে ওয়াটারলু-তে একেবারে ভূপাতিত করে ফেলতে পেরেছি দিগ্বিজয়ী ভস্মমাখা সাধুকে!······

আবারও মার কথা মনে পড়লো। বড় আশা ছিল আমার মায়ের, আমি বিয়ে করবো, আমার স্ত্রী এসে করবেন তাঁর সেবা, রোগজর্জ্জর ললাটের উত্তাপে বুলিয়ে দেবেন সান্ত্বনার শীতল পরশ, সুখী হবেন মা ছায়ার মতো তাঁর পাশে একটি সেবিকাকে পেয়ে। আজ চলেছি আমি সেই সেবিকাকে আনতে, কিন্তু মা কোথায়? সেবিকা এসে কার সেবা করবে? আমার মুখের কথা আদায় করে নিয়ে কোথায় তিনি পালিয়ে গেলেন চিরদিনের তরে?······

সংবাদ আগেই পাঠানো হয়েছিল মন্মথ জোয়ারদারকে দিয়ে একখানা টেলিগ্রাম করিয়ে। ডাকবাংলোর কাছাকাছি আসতেই তাই দূরে তারকবাবুর বাড়ীর সম্মুখে প্রচুর ডে-লাইটের আলো দেখতে পাওয়া গেল।

ডাক্তারখানা এসে পড়তেই আমি কিন্তু নেমে পড়লাম। আই বি-র বাবু ও সিপাইরা যাবে থানায়। বলে দিলাম ওদের যেতে। আমার গাড়ীখানাকেও বলে দিলাম সোজা তারকবাবুর বাড়ী নিয়ে যেতে। আমি এটুকু রাস্তা পায়ে

হেঁটেই যাবো। বিজিত দেশের ওপর দিয়ে পায়ে হেঁটেই যাবো বিজয়ী হিটলারের মতো!

ডাক্তার অমর গুপ্তের বাসায় উঠলাম। ডাক্তারবাবু আমায় একেবারে দু'হাতে বুকের সঙ্গে জড়িয়ে ধরলেন: হ্যাঁ, একেই বলে বীর! সমস্ত নিন্দা, কুৎসা, শত্রুতা, বিরোধ—সব কিছু দলে পিষে আপনি এসেছেন বিজয়ীর বেশে। এই তো চাই!—যান, গিয়ে দেখবেন আজ সব হাঙ্গামা চুকে গেছে। বিরোধীরা সব আজ তারকবাবুর পায়ে লুটিয়ে পড়েছে।

ডাক্তারবাবুর স্ত্রী বললেন: বার বার বলেছি আমি খুকুর মাকে, রাজবন্দী কখনও কথার নড়চড় করে না। আজ আমার কথাই সত্য বলে প্রমাণিত হলো।

ওঁদের আশীর্ব্বাদ নিয়ে বেরিয়ে এলাম। বাংলা মদের দোকানের সম্মুখে আসতেই স্বয়ং অপূর্ব্ব সান্ন্যালের সঙ্গে প্রায় ঠোকাঠুকি হয়ে গেল।

আরে মশাই, আপনি তো সাংঘাতিক লোক! খুঁজেই পাচ্ছি না আপনাকে। ওদিকে জামাইকে অভ্যর্থনা জানাবার জন্য বাড়ীর মেয়েরা বরণ ডালা নিয়ে এসে দেখে একটা গাড়ী তো একেবারেই খালি, আর একখানায় দুটো সিপাই বসে কুৎকুৎ করে তাকাচ্ছে—চলুন, শীগগির চলুন।

আমায় একেবারে টেনেই নিয়ে রওনা হলেন অপূর্ব্ব সান্ন্যাল। এককালে সীতা বিশ্বাসের অন্যতম শাগরেদ ছিলেন। আজ মাথা মুড়িয়ে গোময় ভক্ষণ করেছেন দেখছি!

বাড়ীর কাছে এসে দেখি, এক বিরাট কাণ্ড করে বসেছেন চাটার্জ্জী ব্রাদার্স। প্রকাণ্ড তোরণদ্বার তৈরী করা হয়েছে প্রাচীন ভারতীয় ভাস্কর্য্যের অনুকরণে। তার মাথার ওপর শির উঁচু করে দাঁড়িয়ে আছে প্রকাণ্ড ত্রিবর্ণ জাতীয় পতাকা। বিজয়ী চাটার্জ্জী বাড়ীর অপরিম্লান গৌরবের নিশানা। চতুর্দ্দিকে জাতীয় পতাকার মালা, পাতাবাহার ও দেবদারু পাতায় ছাওয়া রাস্তার দিকের সম্পূর্ণ বেড়াটি। তোরণের মাথায় ঝুলছে একটি বড় ডে লাইট আর জমায়েত জনতার অনেকের হাতেই ছোট ছোট ডে-লাইট লণ্ঠন। আলোকে উদ্ভাসিত চতুর্দ্দিক। চেয়ে দেখি, লোকে লোকারণ্য। প্রচণ্ড অগ্রহায়ণের শীতকেও কেউ পরোয়া করেনি। তাঁদের মধ্যে হাড়ী আছে, পান্নুয়া আছে, হিন্দু আছে, মুসলমান আছে, হিন্দুস্থানী আছে, মারোয়াড়ী আছে, সবাই অধীর আগ্রহে অপেক্ষা করছে মাস্টারমশাইয়ের রাজবন্দী জামাইয়ের।

প্রথমেই যে লোকটি এসে আমার পায়ের ধূলি নিয়ে মস্তকে ও জিহ্বাগ্রে স্পর্শ করালো পরম ভক্তিভরে, চেয়ে দেখি সে আর কেউ নয়, স্বয়ং মংলা হাড়ী। হাড়ী-পাড়ার সর্দ্দার, প্রমোদবাবুর মাথায় একদা যে কাঠের রোলার চালিয়েছিল। বাচালকে সম্বোধন করে চাণক্যের সেই কথাটি চট্ করে আমার মনে ঘা দিল: এখন যে ভারী ভক্তি দেখছি। একদিন আমার শিখা ধরে টেনেছিলে মনে আছে? মুখেও প্রায় বলে ফেলেছিলাম, কিন্তু আত্মসংবরণ করে নিলাম।

এগিয়ে এসে তারকবাবুর পদধূলি গ্রহণ করলাম সর্ব্বাগ্রে। জিজ্ঞেস করলেন: শরীর ভালো আছে তো?

ভালোই আছি।—

কিন্তু তারপর আর কথা কওয়া সম্ভব হলো না। মহিলাদের মাত্র পাঁচ মিনিট সময় দেওয়া হলো বরণের কাজটা সংক্ষেপে সারবার জন্য। তারপরই সমবেত জনতা উল্লাসধ্বনিতে একেবারে আকাশ-বাতাস কম্পিত করে তুললো, সবাই আমায় প্রায় শূন্যে তুলে নিয়ে হাজির করলো পাশের বাড়ীতে। সেখানেই সুন্দর করে ফরাশ পেতে একটি বৈঠকখানা সাজানো হয়েছিল। রঘুর দোকানের পাশেই। পেছনের দরজা দিয়ে বিলুদের বাড়ী যাওয়া যায়। তারপর সেখানে প্রায় সারা রাত চললো আলাপ-আলোচনা, গান-বাজনা, হাসি-পরিহাস, খেলাধূলা······

আমার সঙ্গী আই বি-র ভদ্রলোক ও সশস্ত্র সিপাই দু'জন থানায় চলে গেছে। বলেছিলাম বিয়ে-বাড়ীতেই থাকতে। ভদ্রলোক বললেন হেসে: আপনাকে জামাই-বরণ করে ঘরে তুললেও আমাদের কেউ আর বরযাত্রীর আদর-আপ্যায়ন জানাবেন না। বরং শুভকার্য্যে একটা অমঙ্গল বলেই ভাববেন ও তেমনি চোখা চোখা মন্তব্য শোনাবেন। তাই, আমরা আমাদের সনাতন আস্তানাতে গিয়েই কম্বল মুড়ি দিই গে।

পরদিন সন্ধ্যার পর সরকারীভাবে বিবাহসভায় প্রবেশ করেই দেখি, সেই নামজাদা সুনীতি ও সুরুচির ধ্বজাধারীরা সবাই এসে গেছেন। পুরুষ ও মহিলা সবাই। লাট্টু বিশ্বাস এসেছেন, এসেছেন তাঁর ভাই মাক্কু বিশ্বাস, এসেছেন প্রভাত চৌধুরী, এসেছেন রামলাল গুহ, এসেছেন মহেন্দ্র মিত্র, এসেছে মংলা হাড়ী, সবাই গুটিগুটি করে এসে বিবাহসভা আলোকিত করে বসেছেন। অপূর্ব্ব সান্যাল তো প্রধান সংগঠক বলে মনে হলো।

একান্তে প্রমোদবাবুকে ডেকে নিয়ে গিয়ে জিজ্ঞেস করলাম : নির্লজ্জের মতো সবাই এসে গেছেন দেখছি ?

তা—এসে গেছেন।—বললেন প্রমোদবাবু।

কিন্তু নরসুন্দর পরিতোষ ও তদীয় সহধর্ম্মিণী পরিতোষিণীকে দেখছি না যে ? তাঁদের নেমন্তন্ন করেছিলেন ?

নিশ্চয়ই।—বললেন প্রমোদবাবু : এমন কি, লাট্টু বিশ্বাসের মাকে পর্য্যন্ত নেমন্তন্ন করে এসেছি। আজ এই শুভদিনে অতীতের রেষারেষি সব ভুলে যাওয়াই উচিত।

কিন্তু কোথায় সীতা দেবী ?—জিজ্ঞেস করলাম।

এখনো আসেননি দেখছি। জবাব দিলেন তিনি।

বিবাহে বরপক্ষের একজন কর্ত্তার প্রয়োজন আছে। কারণ, কন্যা সম্প্রদান করবার প্রাক্কালে সম্প্রদানকারী বরপক্ষীয় কর্ত্তার অনুমতি চেয়ে নেন। আমার পক্ষে যারা এসেছিল, ব্যাকরণের নিয়মে তারা বরযাত্রী বটে, কিন্তু লজ্জায় তারা আর বিবাহ বাড়ীতেই নামেনি। একেবারে সোজা থানায় চলে গেছে।

এগিয়ে এলেন বীরগঞ্জের স্যানিটারী ইন্‌সপেক্টার সত্য বন্দ্যোপাধ্যায় : দাও, ঐ অনাহারী চাকরিটা আমাকেই দাও প্রমোদ। তবে সত্যিই অনাহারী রেখো না। যে দারুণ শীত পড়েছে আজ, চায়ের সঙ্গে খানকতক গরম লুচি খুব ভালো মানাবে।

সবাই হেসে উঠলেও আমি হাসলাম না। প্রমোদবাবুকে একান্তে ডেকে নিয়ে বললাম : শুনুন প্রমোদবাবু, আমি এই বিবাহসভায় একটা বক্তৃতা দিতে চাই। কি বিষয়ে, তা তো বুঝতেই পারছেন। নির্লজ্জ কাপুরুষদের একবার সমঝে দেওয়া দরকার যে রাজবন্দী keeps his word of honour !

প্রমোদবাবু বললেন : তা তো সবার মতো ওরাও দেখতে পাচ্ছে এবং দেখে চোখ ছানাবড়া হয়ে গেছে। আর যারা নির্লজ্জ বেহায়া, তাদের শতবার সমঝে দিলেও কি স্বভাব ছাড়বে তারা ? থাকগে, কি দরকার—

দরকার আছে, বাধা দিলাম : বিনা দরকারে যারা বাড়ী বয়ে এসে আপনাদের সদুপদেশ দিতে কুণ্ঠা বোধ করেনি, বিনা দরকারে শিখণ্ডী সাধুকে সম্মুখে রেখে নিন্দা ও কুৎসার বিষাক্ত তীর ছাড়তে দ্বিধা করেনি, আজ তাদেরই মুখোশ খুলে দেয়া দরকার। কি হবে ঐ কুত্তার দল যদি কেঁউ কেঁউ করে

বিবাহসভা ছেড়ে চলে যায়?—আপনি যান, বরং আপনার বাবাকে জিজ্ঞেস করে আসুন, উনি যদি অনুমতি দেন, তাহলে—

তাই ভালো, তাই ভালো। বলে প্রমোদবাবু তারকবাবুর উদ্দেশে চলে গেলেন।

কিন্তু তারকবাবু বলে পাঠালেন, বক্তৃতার প্রয়োজনীয়তা যদিও তিনি সম্পূর্ণ অনুধাবন করছেন, তথাপি এঁরা তার মর্ম্ম উপলব্ধিই করতে পারবেন না। ফলে, এই আনন্দের দিনে সামাজিক ব্যাপারে আবারও একটা অশান্তির সৃষ্টি হতে পারে।

নিরস্ত হতে হলো।

বরকর্ত্তা সত্যবাবু দিলেন অনুমতি আর সম্প্রদান করলেন আধুনিক পণ্ডিতমশাই চিত্তবাবু অর্থাৎ সুবলবাবু। কিন্তু বিশ্বেশ্বরবাবুকে এই আনন্দের দিনে পাওয়া গেল না, তিনি এর আগেই বদলি হয়ে গেছেন তপন থানায়।

শিশিরকণা নামটি বড্ড সেকেলে বলে একদিন তাঁরই প্রস্তাবমতো শিশিরকণার নামকরণ হয়েছিল আত্রেয়ী। আত্রাই নদীর তীরবর্ত্তী খানসামা গ্রামের আত্রেয়ী। নামের মধ্যে আছে কবিত্ব আর নামের পেছনে আছে চাঞ্চল্যকর ইতিহাস! বিশ্বেশ্বরবাবু বলতেন, স্থান ও পাত্রী বিবেচনায় একেবারে নিখুঁত নাম আত্রেয়ী!······

বিয়েতে কাউকে নেমন্তন্ন করতে পারিনি আমার পক্ষ থেকে। করবার সময় পেলাম কোথায়? আর করলেই-বা কে পারতো আসতে? আসতে সাহসই বা করতো কে? রাজবন্দীর বিয়েতে যোগদান করবার ফলে তাকেও হয়তো 'শ্বশুরবাড়ী' চালান করে দিত আই বি-র ধুরন্ধরেরা। আমার শ্বশুরবাড়ী থেকে তার নিজের শ্বশুরবাড়ী—থাক্, বা না থাক্—যেতে হতো অনির্দ্দিষ্ট কালের জন্য।

তাই অভিনব পন্থা গ্রহণ করলাম। বিয়ের পর অনেকগুলো ছাপানো কার্ড ছেড়ে দিলাম বন্ধু ও আত্মীয়দের নামে। তাতে যা লিখেছিলাম আজও মনে আছে:

আত্রাই নদীর তীরে কুড়িয়ে পেয়েছি আত্রেয়ীকে। তারই সঙ্গে হয়েছে আমার নিবিড় করে পরিচয় কুয়াসাচ্ছন্ন অগ্রহায়ণের ছাব্বিশে। আমাদের অনির্দ্দেশ চলার পথে কামনা করি আপনার শুভকামনা ও শুভাশিস!

* * * *

বিয়েতে শেষ পর্য্যন্ত আসেনি পরিতোষ ও পরিতোষিণী আর আসেননি স্বনামধন্যা সীতা বিশ্বাস। চাকা ঘুরে গেছে, এঁরা এবার পড়ে গেছেন চাকার তলায়। ঘূর্ণায়মান চাকার নিষ্পেষণে এঁদের বুঝি জিভ বেরিয়ে পড়েছে !···

রাত দশটার মধ্যেই বিয়ে শেষ হয়ে গেল। এবার আহার পর্ব্ব। নিমন্ত্রিত ও নিমন্ত্রিতাদের অধিকাংশই এ কাজটা আগেই সেরে নিয়েছেন। বিয়ের পাট চুকে যাবার পর যাঁরা বসবেন, তাঁরা সবই খুব নিকট আত্মীয় বা শুভানুধ্যায়ী— এমনি অভিমত প্রকাশ করতেই আমি চেপে ধরলাম প্রমোদবাবুকে : বলেন কি, এঁরা সব শুভানুধ্যায়ী ! সত্যিই নাকে খৎ দিয়ে, একশোবার ওঠ-বোস করে ও গোবরজল খেয়ে এঁরা শুদ্ধ হয়েছেন, না এঁদের গায়ের চাদরের নীচে নিন্দার আর-একখানা ধারালো ছুরি লুকানো আছে ?

আমলই দিলেন না তিনি ; নিন্দার আর-একখানা ছুরি আর কোথায় পাবে বাছাধনরা ? যে বিয়ে নিয়ে এত জল-ঘোলা করলো, সে বিয়ে তো হয়ে গেল।

উঠানে সামিয়ানার নীচে পাতা পড়েছে। সবার সঙ্গে আমিও সেখানে বসতে যেতেই বড় জামাই সিনিয়র দ্বিজেন গাঙ্গুলীর সেই রূপসী কন্যা টুকু এসে বাধা দিল : ও কি, আপনি এখানে বসলেন কেন মেসোমশাই, আপনি ঘরে চলুন। ঘরে আপনার জায়গা করা হয়েছে।

আপত্তি জানালাম : না, না, এখানেই সবার সঙ্গে বসবো।

শান্তি, ছুটুন, রেণু, বীণা প্রভৃতি খুকুর এক পাল বন্ধু ছুটে এল : সে কি কথা, এখানে আপনার বসা চলবে না। আজ জামাইকে আলাদা হয়ে বিশেষ ব্যবস্থায় খেতে হয়।

রাজী হলাম না।

এবার এলেন বাড়ীর বৌরা, ভাইরাও এগিয়ে এলেন। তাঁদের বললাম : কাল পর্য্যন্তও সবারই সমান ছিলাম আর আজই অকস্মাৎ সবার থেকে পৃথক হয়ে যাবার মতো কোনো গর্হিত কাজ করিনি, সুতরাং—

সবাই হেসে উঠলো। দূরে তারকবাবুকে দেখা গেল। তিনি যেন কার উদ্দেশ্যে বললেন : দ্বিজেন যেভাবে খেতে চায়, সেইভাবেই দাও।

ব্যস, সুপ্রীম কোর্টের সংক্ষিপ্ত অথচ অমোঘ রায় ! মেয়ে-পুরুষের দল সরে গেল। আমি পাতাটা আর-একবার ধুয়ে নিতে যেতেই হাঁ-হাঁ করে উঠলেন

স্বয়ং অপূর্ব্ব সান্ন্যাল: আরে, আপনার সামনে আবার পাতা কেন? কেন, তোরা এটাও কি জানিস না ছেনু যে, জামাইকে থালায় দিতে হয়? তোদের আর কাণ্ডজ্ঞান হবে না। বলে ছোঁ মেরে আমার পাতা তুলে নিয়ে যেতেই ছেনু অর্থাৎ খুকুর মেজদি' স্নেহকণার কণ্ঠ শোনা গেল: থালাতেই তো সব সাজিয়ে রেখেছি অপূর্ব্ব দা'। তা উনি ঘরে বসে না খেলে কি করবো? রাজবন্দীরা যেমন গভর্নমেন্টকে জ্বালায়, রাজবন্দী জামাইরাও তেমনি—তেমনি—

শ্বশুরবাড়ীকে জ্বালায়! বলে উঠলেন লাট্টু বিশ্বাস, তারপর হা-হা করে হাসতে লাগলেন।

কিন্তু থালাতেও খেলাম না আমি। এমন কি, বাটি বাটি ভর্ত্তি বিশেষরকম ব্যঞ্জন একটিও ছুঁলাম না। পরিমাণেও যেগুলো বেশী দেয়া হয়েছে, তাও রেখে দিলাম। সবার সঙ্গে বসে সবাই যেসব ব্যঞ্জন যতটুকু খাচ্ছেন, আমিও তাই খেলাম।

একটি সামাজিক অনুষ্ঠানের ফলেই আমার মর্য্যাদা একেবারে আকাশচুম্বি হয়ে উঠেছে বলে স্বীকার করি না।

অকস্মাৎ বিয়ের ঠিক পরদিন বিকেলে আমার নামে একখানা এনভেলপে পত্র এসে হাজির। বিস্মিত হলাম। কে লিখলো? ঠিকানা পেল কি করে? মাত্র দু' সপ্তাহের জন্য এসেছি খানসামায়, এরই মধ্যে কী এত জরুরী প্রয়োজন দেখা দিল?…খুললাম সবার সমক্ষেই এবং দেখে বিস্ময়ের সীমাপরিসীমা রইলো না যে, ওখানা আর কারুর পত্র নয়, একেবারে স্বয়ং রেবার। ফুলবৌদির গ্রামের সেই দূর সম্পর্কীয়া বোন রেবা। প্রায় চার বৎসর পূর্ব্বে একদিন কেয়টখালীতে আমাদের বাড়ীতে এই রেবাই আমায় বিবাহ করবার কামনা জানিয়েছিল। কিন্তু সময়ের ব্যবধানে সে উত্তাপ তো শান্ত হয়ে যাবার কথা। এই ক'বছরে কোনো যোগাযোগই নেই তার সঙ্গে আমার! কিন্তু আশ্চর্য্য, সে আমায় আজও ভোলেনি এবং আকাবাঁকা অক্ষরে দীর্ঘপত্রে যা লিখে পাঠিয়েছে, তার মধ্য দিয়ে আমি যেন তার বিষণ্ণ মুখখানি স্পষ্ট দেখতে পেলাম।

খানিকটে তুলে দিচ্ছি সেই স্মরণীয় পত্র থেকে:

তুমি ভেবেছ আমি তোমায় ভুলে গেছি, তাই না? মনে করেছ, আমি তোমায় একদিন চেয়েছিলাম খেয়ালবশে বা সাময়িক উত্তেজনায়? —তা নয়,

আমি তোমায় সত্যিই ভালোবেসেছিলাম। ছিলাম নয়, এখনও বাসি। তোমার মনের মতো হয়ে ওঠবার জন্য এই দীর্ঘ চারটি বৎসর আমি অনেক পরিশ্রম করেছি, লেখাপড়া করেছি, সেলাই শিখেছি, তোমার বিপজ্জনক কাজে সাথিনী হবার মতো করে নিজেকে গড়ে তুলেছি! কিন্তু এ কি করলে তুমি? আমায় কথা না দিলেও আমি তো কথা দিয়েছিলাম নিজকে যে, তোমার যোগ্য হয়ে গড়ে উঠবো!……

যাকে পেয়েছ, সে হয়তো আমার চাইতে অনেক সুন্দরী, অনেক গুণবতী। তবু আমি এখন কী করবো বলতে পারো? আমার সমস্ত তপস্যা যখন ব্যর্থ হয়ে গেল, তখন আর বেঁচে থেকে লাভ কী?……

পড়লাম বারকয়েক। একা নয়, সবাই মিলে। মানুষের জীবনই দেখছি একটি হাসিকান্নার উপন্যাস। আগুন নিয়ে খেলা করবার সময় কার প্রাণে তরঙ্গ সৃষ্টি করে বসেছি, কোন্ বেপথুমানা নিজেকে হারিয়ে ফেলেছে, অতনুর ফুলশরে কে মূর্চ্ছা গেল, সে সংবাদ রাখবার সময়ও পাইনি কখনো!……

বিয়ে করবার জন্য সদাশয় সরকার ছুটি দিয়েছিলেন দু' সপ্তাহ। হুকুম ছিল: এই দু' সপ্তাহ তুমি থাকবে তারকেশ্বর চট্টোপাধ্যায়ের বাড়ীতে, তারপর লক্ষ্মী-ছেলের মতো আবার চলে আসবে হরিপুরে তোমার আস্তানায়।

অকস্মাৎ একটা বুদ্ধি এল। আবেদন জানালাম সরকারকে: ফিরে যাবার সময় সঙ্গে করে স্ত্রীকে নিয়ে যেতে দাও।

জানতাম, সরকার এতে রাজী হবেন না। আর সরকারের জবাবও বাকি সাত দিনের মধ্যে সেই সুদূর কলকাতার লাল বাড়ী রাইটার্স বিল্ডিংস থেকে এই নগণ্য দুরধিগম্য খানসামা গ্রামে এসে পৌছুবে না।

কিন্তু আশ্চর্য্য, জবাব এল। সুবিবেচক সরকার আমার প্রার্থনার কোনো জবাব না দিয়ে আমার ছুটির মেয়াদ আরও পনেরো দিন বাড়িয়ে দিলেন।

পরিতোষ আর পরিতোষিণীর টিকিটিরও দেখা পাওয়া গেল না। রোজই বিকেলে দলবেঁধে যেতাম সেই ডাকবাংলোর মাঠে ব্যাডমিন্টন খেলতে। রীতিমতো সরকারী নির্দেশ ভঙ্গ হলেও পরিতোষ এমনি আঘাত নীরবে হজম করতে লাগলেন!

আশ্চর্য্য, লোকটা বোধহয় একেবারে মরে গেছে!……

ক' সপ্তাহ পর ফিরে এলাম হরিপুরে। দেখি, অনিলবাবু নেই। জানতে পারলাম, পরে একশোর একটি তালিকায় তাঁর নাম উঠেছিল। মুক্তি পেয়ে বাড়ী চলে গেছেন। কিন্তু দিনসাতেক পরই বিয়ের দিন স্থির করে তবে বিদায় নিয়েছেন।

নির্দ্দিষ্ট দিনে এলেন তিনি তাঁর দাদা ও জনকয়েক বরযাত্রীসহ। আলিঙ্গন জানিয়ে বললাম: অনিলবাবু, রাজবন্দীরা যে কথা দিলে তার নড়চড় করে না, তা আমি দেখিয়ে এসেছি খানসামায়, আপনি দেখালেন হরিপুরে।

হরিপুরে সেনদের বাড়ী আনন্দমুখর হয়ে উঠলো। হরিপুরের বহু ভদ্রলোককেই পেট ভরে খাওয়ালেন তাঁরা। আমিও নিশ্চিন্তে বিয়েতে যোগদান করতে পারলাম। কারণ আলাউদ্দীন বদলি হয়ে চলে গেছেন আর তাঁর স্থানে এসেছেন আবদুস সালাম। পাঁচটায় থানায় যেতেই তিনি নিজেই বললেন: আপনার বন্ধুর বিয়ে আর শুনছি আপনিই match maker—যাচ্ছেন তো?

একটু ইতস্তত: করতে দেখে বললেন: আমার কোনো আপত্তি নেই। আপনি না গেলে সেখানকার উৎসবটা ভালো জমবে না। যাবেন, বুঝলেন?

সালাম সাহেব স্বল্পভাষী, কিন্তু অমায়িক। অখিলবাবু বললেন: এঁর পোস্টিং অন্নদাবাবুর জন্যই হয়েছে। এবার একটু ভদ্রভাবে থাকা যাবে আশা করা যায়।

বিয়ের পর বৌ নিয়ে অনিলবাবু বরিশাল চলে গেলেন আর দিনদশেক পর আমায়ও আবার স্থানান্তরিত করা হলো এই দিনাজপুর জেলারই ফুলবাড়ী থানায়। অখিলবাবু গোপনে বলে গেলেন যে, ওখানে ফ্যামিলি কোয়ার্টার্স পাঠানো হচ্ছে আমাকে আমার স্ত্রীকে আমার সঙ্গে থাকতে দেবার জন্য।

# সাতাশ

বন্দীজীবনের শেষ অধ্যায়ে এসে পড়েছি। পেছনে রেখে এসেছি দীর্ঘ ছয়টি বৎসর। কোথাও কাটাতে পারিনি নিরুপদ্রব জীবন, কোথাও পাইনি অনাহত শান্তি, কোথাও মেলেনি একটানা নিশ্চিন্ত বিশ্রাম। বন্দীজীবনের প্রতি পদক্ষেপে প্রাদুর্ভাব ঘটেছে বৃটিশ গভর্নমেন্টের এমনি সব শয়তান কর্ম্মচারীর যে, সারাক্ষণই চালাতে হয়েছে তাদের বিরুদ্ধে বুদ্ধির সংগ্রাম। ক্ষতবিক্ষত হলেও গর্ব্বভরে •ঘোষণা করবো যে, বিজয়ার মর্য্যাদা নিয়েই চলে এসেছি এতদিন। বিপ্লবীর জীবনে হাজার-দুয়ারী হাওয়া-ঘর কোথায়? কোথায় বোটানিক্যাল গার্ডেনের ছায়াশীতল অর্কিড?……

হরিপুরে আবদুস সালাম আসাতে আশা করেছিলাম হয়তো সত্যিই এবার ঝড়জলের অবসান ঘটবে, ওখানকার দিনগুলি শরতের সোনালি রোদের মতো মিষ্টি হয়ে উঠবে। কিন্তু কপালে তা সইলো না, তাই কয়েক দিন পরই এল বদলির হুকুম।

ফুলবাড়ী থানার অফিসার ইন চার্জ্জ পূর্ণ বড়ালের নাম দিনাজপুর জেলায় জানে না, এমনি একটিও লোক নেই। লোকে বলে, তাঁর দাপটে বাঘে-গরুতে এক ঘাটে জল খায়। অত্যন্ত কটুভাষী ও মামলাবাজ পূর্ণ দারোগা, এই সংবাদই পেয়েছিলাম। সুতরাং মুষ্টিযুদ্ধের দশম রাউণ্ডের জন্য প্রস্তুত হয়েই একদিন হরিপুর ছেড়ে রওনা হলাম। এবার আর বিয়ে করতে যাওয়া নয়, স্ত্রী নিয়ে সংসার করবার জন্য ফুলবাড়ী যাত্রা। অর্থাৎ চিরদিনের জন্য হরিপুর ত্যাগ।

ফুলবাড়ী পার্ব্বতীপুরের পর কলকাতার দিকে দিনাজপুর জেলার মধ্যেই একটি রেল স্টেশন। স্টেশন থেকে থানা প্রায় এক মাইল। খুব ভোরে সিপাই-শান্ত্রীসহ এসে যখন পৌছুলাম, থানার কর্ত্তারা তখনো কেউ গাত্রোত্থান করেননি দেখা গেল। একজন সিপাই গেল খবর দিতে।

মেজাজটা এমনিই ভালো ছিল না এখানকার দারোগার কাহিনী শুনে। তারপর যতই ওদের আসতে দেরী হতে লাগলো, ততই যেন মনে হতে লাগলো এই সকালেই বুঝি একটা লঙ্কাকাণ্ড বেধে যায় দারোগার সঙ্গে!

একটু পরই দেখা গেল পূর্ণ বড়ালের টিকি। পশ্চাতে বোধহয় জমাদারবাবু।

কম্ফর্টারে কান ও মাথা ভালো করে ঢাকা, গায়েও জড়ানো একখানা র‍্যাপার। জমাদারের গায়ে অবশ্য খাঁকি শার্টের ওপর ফুলহাতা সোয়েটার।

নমস্কার, নমস্কার। আপনি এলেন হরিপুর থেকে ?

এ প্রশ্নের কোনো মানে হয় ? তবু বিরক্ত হয়ে জবাব দিলাম : তা তো বুঝতেই পারছেন। আমার কোয়ার্টার্সটা কোন্ দিকে ?

দাঁড়ান, মশাই, দাঁড়ান। বাধা দিলেন পূর্ণ বড়াল, তারপর আমার ট্রাঙ্ক ও সুটকেস দেখিয়ে গভীর সন্দেহ প্রকাশ করে বললেন : ওসবের মধ্যে রিভলভার-টার নেই তো ? আপনাদের মশাই দেখলেই ভয় করে। সার্চ্চ না করে বাসায় ঢুকতে দেওয়া যেতে পারে না।

বিস্মিত হলাম : সার্চ্চ ?

আজ্ঞে হ্যাঁ।

বিরক্তিভরে বললাম : এই দু'টি বছর তো কাটিয়ে দিলাম রাজবন্দীর জীবন। কোথাও তো রাজবন্দীর বাক্স তল্লাশী হতে দেখিনি। আপনার এখানে নতুন নিয়ম নাকি ?

জবাব দিলেন বড়াল : তা হয়তো হবে। তবে আমি নয়, সার্চ্চ করবেন উনি, আমার সতীশ দাদা। জমাদার হলেও আসলে দারোগা উনিই। ইচ্ছে করলে উনি ছেড়েও দিতে পারেন। কী বলেন দাদা, সার্চ্চ করবেন ?—

দাদা কোনো জবাব না দিয়ে মুচকি মুচকি হাসতে লাগলেন মাত্র। দেখে গা জ্বলে গেল ! এখনই দোব নাকি দারোগাকে কড়া কথা শুনিয়ে ? Hard nut কাকে বলে, তার নমুনা বোধহয় এখনো দেখেননি। দোব নাকি দেখিয়ে ?

কিন্তু সহসা দারোগা বলে উঠলেন : থাক, না হয় পরেই করা যাবে। এখন ভদ্রলোক স্নান-টান করে আগে চা-খাবারের জোগাড় করে নিন। তাই ভালো নয় কি ?

সতীশবাবু বললেন : আমার ওখানেই চা হবে।

বড়াল বললেন : তা বেশ। রাজবন্দীকে চা খাইয়ে নিজের বিপদ ডেকে আনতে চান, আনুন। আমার তাতে কী হবে ? তবে এক কাপ চা আমাকেও দেবেন, বলে দিন পরী-মাকে।

সত্যিই লোকটির কথাবার্ত্তা এতো স্পষ্ট যে, অনেক সময় অভদ্রতা বলে মনে হয়। কিন্তু দু'চার দিনেই আমার কাছে ধরা পড়ে গেলেন তিনি। আজ তাই

পরম শ্রদ্ধাভরে স্বীকার করি এমনি উদার, শুভানুধ্যায়ী ও ধর্ম্মভীরু দারোগা আমার প্রায় সাত বৎসরের বন্দীজীবনে কোথাও পাইনি। অল্পদিনেই তিনি অত্যন্ত সহজে আমার পরম হিতৈষী হয়ে উঠলেন।

একদিন বললেন : শুনুন দ্বিজেনবাবু, এখানে আপনাদের এরিয়াটা ভারী বিশ্রী, বাজারটাই বাইরে পড়ে গেছে। তা হোক, আপনি যাবেন বাজারে, তবে Command certificate কেটে আমি আমার সিপাইকে পাঠাবো আপনার পেছন পেছন। দেখবেন, পালিয়ে যাবেন না যেন। তাহলে আমার চাকরি যাবে।

আর-একদিন বললেন : আপনার শোবার খাটটা ভাঙা। ললিত বর্ম্মণ মশায় এই খাটেই চালিয়ে গেছেন কোনোরকমে। আপনি বরং খাট তৈরীর জন্য ত্রিশ টাকা চেয়ে পাঠান। কিন্তু ত্রিশ টাকাই পাবেন না। আমি লিখবো, রাজবন্দীর estimate ভুল, পঁচিশ টাকার বেশী লাগতে পারে না। আই বি আবার আরও কলম চালিয়ে ওটা কুড়ি টাকা করে দেবে। তাতেই ঠিক ঠিক দাম পাবেন আর হয়ে যাবে আপনার খাট। একখানা টি-পয়ও হতে পারে। আর সত্যবাদিতা দেখিয়ে যদি কুড়ি টাকা চান তাহলে শেষ পর্য্যন্ত স্যাংশন হয়ে আসবে দশ টাকা। আধখানা খাট তাতে হতে পারে।

আবার একদিন বললেন : স্বদেশী করেন, অথচ সংবাদপত্র পাঠ করেন না, কেমন স্বদেশী গো আপনি? এক কাজ করুন। আমি অমৃতবাজার পত্রিকা আনাচ্ছি আমার নামে। পড়েই কাগজখানা ফেরত দেবেন, ভুলবেন না। আর মাসের শেষে দামটি কিন্তু ঠিক ঠিক হিসেব করে আমার হাতে তুলে দেবেন। দেখবেন ফাঁকি দেবেন না যেন। গরীব দারোগাকে আবার ফাঁসিয়ে দেবেন না যেন।

সাপ্তাহিক কন্‌ফিডেন্‌শিয়াল রিপোর্টটি আমায় বড়াল সাহেব না দেখিয়েই ছাড়বেন না : নিন মশাই, দেখুন ইংরেজী-টিংরেজী ভুল আছে কিনা। আর কি লিখলাম, সেন্সর করে দিন। পরে যে বলবেন, শালা পূর্ণ দারোগা চুকলি কেটেছে, সে বদনাম আমি নিতে পারবো না। সারা জেলায় আমার বদনাম, গ্রামের দেওনিয়াদের ধরে দশ ধারার মামলায় ফাঁসিয়ে দিয়েছিলাম বলে। কিন্তু শেষ বয়সে আর কেন?

সত্যি, অদ্ভুত মানুষটি। স্পেডকে ইনি স্পেডই বলেন সত্য, কিন্তু সর্ব্বকথার অন্তরালেই এঁর গভীর দরদী মনের পরিচয় পাওয়া যায়!......

সরকারী আদেশের ফলে ক'দিন পরই এক সন্ধ্যায় বিলু আত্রেয়ীকে নিয়ে এল। তাদের নিয়েও পূর্ণ বড়াল একহাত কটুকথা ঝাড়লেন।

আরে মশাই, আপনি ওদিকে যাচ্ছেন যে? আপনার বোন দ্বিজেনবাবুর বাসায় যাবেন, তা জানি। সরকারী হুকুমই তাই। কিন্তু তাই বলে আপনি বোনাইয়ের বাসায় কী করে যাবেন শুনি! এই থানার বারান্দাতেই অপেক্ষা করুন, না হয় মাঠে বেরিয়ে হাওয়া খান। ফিরতি ট্রেনে চলে যাবেন।

সে তো ভোরবেলা!—বিলুর কপালে কুঞ্চনরেখা দেখা দিল।

দারোগা বললেন: তা আর আমি কি করতে পারি? রামশুকুল সিপাই সদরে গেছে, না হয় তার খাটেই শুয়ে সারা রাত খট্মল আর মশা মারুন। রাতটা কাটবে ভাল।

ভারী বিরক্তি লাগছিল বিলুর। লোকটা কি পাষণ্ড!

একটু পর বড়াল সাহেব বললেন: বাজার থেকে চিড়ে-গুড় আনিয়ে দিই? একেবারে উপোস করবেন না। তাতে নাকি গৃহস্থের অকল্যাণ হয়! শত্রু হলেও আপনি অতিথি। অতিথি নারায়ণ। —তবে হ্যাঁ, সতীশ দাদা যদি হুকুম করেন, তাহলে কাছেই মতিয়ার হোটেলে খাওয়া ও রাতটুকু থাকবার ব্যবস্থা হয়তো করা যেতে পারে। থানার কর্ত্তা তো উনি, আমি শুধু নামে। কি বলেন সতীশ দাদা?

দাদা মুচকি মুচকি হাসছিলেন, বললেন: তাই করুন।

পূর্ণ জিজ্ঞেস করলেন: কি মশাই, রাজী তো?—তা খাবেন ভাল।

বিলুর শরীর জ্বলে যাচ্ছিল! বললো: থাক্, আপনাদের আর কষ্ট করতে হবে না।

না, না, সে হয় না।—বলতে লাগলেন দারোগা: মতিয়া খুব ভালো রাঁধে, চার্জ্জও কম। আপনার কাছ থেকে নাও নিতে পারে। সহজ কথা তো নয়, আপনি ডেটিনিউবাবুর শ্যালক!—যান দাদা, পৌঁছে দিয়ে আসুন ভদ্রলোককে। কিন্তু ভোরের ট্রেনেই যেন ফুলবাড়ী ত্যাগ করবেন, ভুলবেন না।

সতীশ জমাদার বিলুকে আমাদের বাসায় পৌঁছে দিয়ে গেলেন। মতিয়া আমারই রাঁধুনী ও ভৃত্য। এবার সব পরিষ্কার জানা গেল। তিনজনে মিলে খুব আমোদ উপভোগ করলাম।

* * *

দু'চার দিনের মধ্যেই পূর্ণ বড়াল খুকুকে আত্রাই-মা বলে ডাকতে শুরু করলেন। পাড়ায় যেসব ছেলে ম্যাট্রিক দেবে, সবাইকে ডেকে এনে পরিচয় করিয়ে দিয়ে বললেন : এদের কাছ থেকে বই নিয়ো, নোট নিয়ো। পাস করা চাই। তবে তোমাদের তো বিশ্বাস-টিশ্বাস নেই। রাজবন্দীর স্ত্রী কিনা, আবার তারকবাবুর কন্যা। এককালে জুরির কাজ করতেন। হয়তো আমার চাকরিই খেয়ে দেবেন।

আমরা কিন্তু পরম বিশ্বাসে ও নির্ভরতায় ফুলবাড়ীর দিনগুলি কাটাতে লাগলাম ফুলেরই মতো !···

সতীশ জমাদারের একমাত্র মেয়ে পরীর সঙ্গে শুধু পরিচয় নয়, আত্রেয়ী দু'চার দিনের মধ্যে তার সঙ্গে বন্ধুত্বই পাতিয়ে ফেললো ! আত্রেয়ীকে সে ডাকতো, নদী, আর আত্রেয়ী ডাকতো, বারি। বারি আর নদীকে কখনোও পৃথক করা যায় ? তারাও ভাবতো, তাদের বন্ধুত্ব অচ্ছেদ্য। দু'জনে সাইকেল চালাতো থানা কম্পাউণ্ডে, ব্যাডমিণ্টন খেলতো আর হাজারো বার থানায় গিয়ে পূর্ণ বড়ালের কাছে নালিশ জানাতো এ ওর নামে। বড়াল বলতেন : গেল, এবার আমার চাকরিটা গেল। দুটো সৎমা শেষ বয়সে আমায় দেখছি পথে বসাবে !···

মাসখানেক পর আত্রেয়ীকে একবার ফিরে যেতো হলো তার স্কুলের ব্যাপারে।

অকস্মাৎ ১৯৩৮ সালের ১৪ই মার্চ্চ পূর্ণ বড়াল সকালবেলায় আমায় ডেকে পাঠালেন। ভাবলাম হয়তো আবার কিছু কটূক্তি করে এ সপ্তাহের কন্‌ফিডেন্‌শিয়াল রিপোর্টখানা আমার সামনে মেলে ধরবেন কিংবা মতিয়া রান্নাবান্না কি কি আর শিখলো, তার হিসেব চাইবেন। লোকটি থাকেন একা, কুকারে ভাত আব আলুসেদ্ধ খান। আমার এখান থেকে কিছু পাঠালে সসম্মানে ফেরত দিয়ে বলে পাঠান : বিশ্বাস নেই মশাই, রাজবন্দীদের পক্ষে সম্ভব সবই। হয়তো বিষ-টিষই দিয়েছেন নাকি মিশিয়ে, কে জানে !

যাই হোক, গেলাম থানায়। দেখলাম, সতীশ জমাদার কাজ করছেন। কিন্তু দু'জনেই আজ যেন ভারী গম্ভীর। ব্যাপার কি বুঝতে পারলাম না।

নীরবে উপবেশন করতেই শুরু করলেন বড়াল : আত্রাই-মা বোধহয় আপনার মুক্তির জন্য দরখাস্ত করেছিলেন ?

জবাব দিলাম : তা তো মাস খানেক আগে না-মঞ্জুর হয়ে ফিরে এসেছে।

কী লিখেছিলেন সরকার বাহাদুর ?

লিখেছিলেন, আপনার স্বামীকে এখন মুক্তি দেওয়া হবে না।—কেন, সে প্রশ্ন কেন দারোগাবাবু ?

ডায়েরীতে চক্ষু নিবদ্ধ রেখেই জবাব দিলেন পূর্ণ বড়াল : না, বিশেষ কিছুই নয়। শুধু আপনার transfer order এসেছে।

আবার কোথায় ?

কোথায় যেন সতীশদাদা ?

গম্ভীরমুখে মুখ না তুলেই জবাব দিলেন জমাদার : দেওলিতে।

পূর্ণ বড়াল জের টানলেন : হ্যাঁ হ্যাঁ, দেওলিতে। চমৎকার জায়গা শুনেছি। রাজপুতনার মরুভূমিগুলো খুব কাছেই। বেশ বেড়াতে-টেড়াতে পারবেন। কি বলেন ?

বলবার আর কি আছে ? তাই চুপ করে রইলাম। বুঝলাম, এতদিনেও বৃটিশ সরকারের ক্ষোভ মেটেনি। তাই এবার একেবারে রাজপুতনার আমন্ত্রণ এসেছে ! পূর্ণ বড়াল হাঁক দিলেন : দরওয়াজা !

বুটের আওয়াজ তুলে সম্মুখে এসে দাঁড়ালো সিপাই।

ডিড বক্স্ লেতে আও।

এলো সেই কালো বাক্সটি। তালা খুলে পূর্ণ বড়াল ভেতর থেকে একখানা কাগজ বার করে আমার হাতে দিতে-দিতে বললেন : এখনই রওনা হতে হবে। রান্না না হয়ে থাকলে না-খেয়েই যেতে হবে। কিছু চিড়ে-গুড় রুমালে বেঁধে নিন। রাস্তা কম নয়। একেবারে round the Cape of Good Hope-এর সামিল ! সরকার বাহাদুরের জরুরী হুকুম। তামিল করাই আমাদের কর্তব্য। নুন খাই, গুণ গাইবো না ? বুড়ো বয়সে তো আর—

বাধা দিলাম শুধু ওঁর মুখের পানে দৃষ্টিক্ষেপ করে। কাগজখানা নিঃশব্দে পাঠ শেষ করে ওঁর হাতে ফিরিয়ে দিতেই এবার বেশ সহজভাবে প্রশ্ন করলেন তিনি : মানে ? চুপ করে পড়ে আবার কথা না বলেই ফিরিয়ে দিচ্ছেন ?

নিঃশব্দে হাসলাম, বোধহয় তা ম্লান দেখা গেল। বলে উঠলেন পূর্ণ বড়াল : আরে মশাই, আপনি কি মানুষ, না পাথর ? সাড়ে ছ' বছর তো হতে চললো। পেলেন আজ মুক্তির আদেশ। চুপ করে বসে রইলেন ?

কি করবো তবে ?

কি করবো ! আরে আমি হলে তো এখন রাস্তায় ছুটে বেরিয়ে চীৎকার করতাম, লাফাতাম, গান করতাম, গাছে চড়তাম, পাগলামি করতাম—

যোগ করে দিলেন জমাদার : আর আমি পরনের ধুতিখানা দিয়ে মাথায় প্রকাণ্ড পাগড়ি বেঁধে নিতাম।

হো হো করে হেসে উঠলেন ওঁরা দু'জন। পারলাম না যোগ দিতে। শ্রান্তস্বরে বললাম : আমার দীর্ঘ রাজবন্দীজীবনের শেষদিকে যে শান্তিময় পরিবেশে দিন কাটছিল সত্যি বলছি দারোগাবাবু, তা ছেড়ে যেতে কষ্ট হচ্ছে আমার। দীর্ঘ সাড়ে ছ' বছর নানা হাঙ্গাম, নানা মনোমালিন্য ও মামলা-মোকদ্দমার মধ্য দিয়ে কেটেছে। সবে এই ফুলবাড়ীতে এসেই—

বাধা দিলেন পূর্ণ বড়াল : ওসব কথা রাখুন। আপনাকে এমন কিছু খাতির করিনি আমি। যতটুকু পারা যায় আমাদের চাকরি-বাকরি বাঁচিয়ে তাই করেছি। ওটুকু সবাই করবে।

বললাম : দারোগাবাবু, আমার তিক্ত অভিজ্ঞতার কথা শুনলে আপনাদের লাইনটার ওপরই ঘেন্না ধরে যাবে আপনার।—সে কথা যাক। সত্যিই বিশ্বাস করুন, এই মুক্তি আমায় স্বাধীনতা দিলেও এখানকার আনন্দময় জীবনের কথা ভুলতে পারবো না কোনোদিন।

পূর্ণ বড়াল বললেন : আমারও এইটুকুই সান্ত্বনা যে, চাকরির শেষ দিকে আপনাদের মতো দেশহিতৈষীদের দর্শন পেলাম, সাহচর্য্য পেলাম ও সাধ্যমতো আপনাদের সেবা করবার সুযোগ পেলাম।—

এই হচ্ছে পূর্ণ বড়াল, যাঁর নামে কত বদনাম শুনেছি ! কেউ কেউ বলেছিলেন যে, ফুলবাড়ী এসে একটি মাসও তিষ্ঠিতে পারবো না আমি !……

বড়াল বললেন : সারা জীবন পুলিশের চাকরি করে যে পাপ করেছি, শেষ জীবনে তা থেকে কিছুটা নিষ্কৃতি পেলাম। ভগবানের কাছে আপনার সর্ব্বাঙ্গীণ কল্যাণ কামনা করি। আত্রাই-মাকে আমার আশীর্ব্বাদ জানাবেন, বলবেন, বুড়ো ছেলের অত্যাচার যেন তিনি মাপ করেন !……

গোছগাছ করে নিতে হবে। তাই তাড়াতাড়ি নেমে এলাম থানাঘর থেকে। একদা কেয়টখালী থেকে রওনা হয়েছিলাম এমনিভাবে রাজেন দারোগার

সঙ্গে। আমার পশ্চাতে এগিয়ে এসেছিলেন পাড়া-পড়শী আত্মীয়জনেরা। বাবা মা বৌদিরা এগিয়ে না এলেও আড়ালে নিশ্চয়ই অশ্রুমোচন করেছিলেন। আজ তাঁরা কোথায় আর আমি কোথায় ?

যাক, সেসব কথা আর ভাববো না। আজ আমি স্বাধীন, কোনো রাজেন দারোগাই আজ আর আমার গন্তব্যস্থল নির্ণয় করবে না। ঠিক করলাম, কিছুই কাউকে জানাবো না, অকস্মাৎ খানসামায় হাজির হয়ে সবাইকে চমকে দোব। এই তো মাত্র গোটা চার-পাঁচ স্টেশন, তারপরই সেই দারোয়ানী। সেখান থেকে সেই গরুর গাড়ী। সেই ট্যাঙস ট্যাঙস করে এগিয়ে যাবে। হেঁটেও বোধহয় ওর চাইতে তাড়াতাড়ি যাওয়া যায়!......

মুক্তি! বার বার উচ্চারণ করলাম মনে মনে, মুখেও। প্রায় সাড়ে ছ' বছর পর মুক্তি! একেবারে সর্ত্তহীন মুক্তি! বন্দীত্বের শৃঙ্খল পরেছিলাম সেই একুশ বছর বয়সে আর তা থেকে মুক্তি পেলাম যখন, তখন সাতাশ পেরিয়ে গেছি। জীবনের অনেকগুলো মূল্যবান বৎসর পেছনে ফেলে এলাম। বাবাকে হারিয়েছি, মাকে হারিয়েছি, ভেঙ্গে চুরমার করে দিয়েছি তাঁদের কত-না আশা, কত-না কল্পনা! দ্বিজেন বিলেত যাবে, লিঙ্কল্‌স ইন্‌-এ তার এক্‌সটেম্পোর ভাষণ অবিসংবাদিত প্রশংসা লাভ করবে, কলকাতা হাইকোর্টের প্রশস্ত কক্ষ তার অগ্নিগর্ভ সওয়ালে প্রতিধ্বনিত হয়ে উঠবে, চারিদিকে যশঃ ছড়িয়ে পড়বে, বংশের মুখ উজ্জ্বল হবে!......

বাবা মা-র, আত্মীয়-পরিজনের, বন্ধুদের, শুভাকাঙ্ক্ষীদের, পাড়া-প্রতিবেশীর সমস্ত আশা ও ভরসার দেউল কালাপাহাড়ের মতো ধূলিসাৎ করে দিয়ে একুশ বছরের যুবক আজ আটাশ বছরের পরিণত মানুষ হয়ে বেরিয়ে যাচ্ছি।

বন্দীজীবন ছিল বিধিনিষেধের নিগড়ে সীমিত, অসোয়াস্তি থাকলেও আর নিত্য নব নিগ্রহের সুযোগ ছিল না। আজ মুক্তির পর সেই গণ্ডী হলো তিরোহিত, ফিরে পেলাম চলা ও বলার স্বাধীনতা। কিন্তু কে জানে আগামীকাল আমার জন্য কি সঞ্চয় করে রেখেছে! কে জানে, পথের সেই দুর্দান্ত দেবতা অপ্রতিরোধ্য সম্মোহনে আবার কোথায়, কোন্ সর্ব্বনাশা পথে আমায় টেনে নিয়ে যাবেন! ফাঁসির দড়ির যে ফুলের মালাটি কণ্ঠে ধারণের সৌভাগ্য থেকে রয়েছি বঞ্চিত, কে জানে হয়তো আগামী জীবনে তেমনি একখানি মালাই রয়েছে আমার জন্য নির্দিষ্ট!......

সতীশ জমাদারকে সঙ্গে করে স্টেশনে এলেন পূর্ণ বড়াল্। ট্রেন থামে মাত্র দু' মিনিট। সেই দু'টি মিনিটই ভদ্রলোক নিঃশব্দে আমার একখানা হাত দু'হাতের মুঠোয় চেপে ধরে রইলেন। আমিও কোনো কথা কইলাম না।

ট্রেন ছেড়ে দিল। পূর্ণ বড়ালও হাত ছেড়ে দিলেন। জানালা দিয়ে মুখ বাড়ালাম। হাত নাড়লাম। বড়াল আর হাত নাড়লেন না, পাথরের মতো নিষ্পলক চক্ষে চেয়ে রইলেন। ট্রেন প্লাটফরম্ অতিক্রম করে এগিয়ে চললো।

হাতে যেন বড়ালের হাতের উষ্ণতা লেগে রয়েছে!

আজ পেছনে ফেলে-আসা সেই অগ্নি-জীবনের পানে মাঝে মাঝে ফিরে ফিরে তাকাই। বুঝি চুরি করে তাকাই। শাহারার বুকে অকস্মাৎ যেন মৌসুমী বায়ুর আর্দ্রতা নেমে আসে, বিসুভিয়সের শীর্ষে গৌরীশঙ্করের তুষারকণা জমে ওঠে······ভাবি,

চৈত্রদিনের ঝরাপাতার পথে
দিনগুলি মোর কোথায় গেল······

**সমাপ্ত**